"প্রকৃতের্ব্বিকৃতের্ব্বাপি স্যাদুক্তত্বং দ্বয়োরপি।
গৃহ্লাতি বাচকঃ সংখ্যাং প্রকৃতের্ব্বিকৃতেন হি॥"

কর্ত্তৃবাচ্যে অথবা কর্ম্মবাচ্যে প্রয়োগস্থলে প্রকৃতি ও বিকৃতি উভয় পদের উত্তরই (উক্তিনিবন্ধন) প্রথমা বিভক্তি হয়। বাচক—তি তে প্রভৃতি প্রত্যয়গুলি প্রকৃতিগত সংখ্যারই অনুযায়ী হয়, বিকৃতির নহে। যথা—'বেদাঃ প্রমাণং ক্রিয়ন্তে।' প্রকৃতি বহুবচনান্ত বলিয়া ক্রিয়াও বহুবচনান্ত হইল। এইরূপ "একো বৃক্ষঃ পঞ্চ নৌকা ভবতি।" ইত্যাদি—

## উপমান-উপমেয়ব্যবস্থা।

"বিভক্তির্নিত্যমেকা স্যাদুপমানোপমেয়য়োঃ।"

উপমান-উপমেয়ের বিভক্তি একপ্রকারই হইয়া থাকে। কিন্তু স্থানবিশেষে লিঙ্গ ও বচন কেবল ভিন্ন হয়। যথা—চন্দ্র ইব মুখং শোভতে। প্রাণা ইব প্রিয়োঽয়ং মে। ইত্যাদি—

## অব্যয়বিশেষণনিয়ম।

"ক্লীবলিঙ্গং ভবেন্নিত্যমব্যয়স্য বিশেষণম্।"

অব্যয়পদের বিশেষণ নিত্যই ক্লীবলিঙ্গ হইয়া থাকে। যথা—শুচিনি প্রাতরাগতঃ। ইত্যাদি—

## ক্রিয়াবিশেষণনিয়ম।

"অমন্তং ক্লীবলিঙ্গং স্যাৎ ক্রিয়ায়াস্তু বিশেষণম্।"

ক্রিয়াবিশেষণে দ্বিতীয়ার একবচন 'অম্'মাত্র বিভক্তি ও ক্লীবলিঙ্গ হয়। যথা—শীঘ্রং গচ্ছতি। লঘু ধাবতি। সাধু ভবানাস্তাম্। ইত্যাদি—

## বর্ত্তমানাদি কালভেদে বিভক্তি-প্রয়োগবোধ।

"লট্ ভবেদ্বর্ত্তমানে তু লোট্ অনুজ্ঞাদিষু স্মৃতঃ।
লুঙ্, লঙ্, লিটঃ সদাতীতে লুট্-লৃটৌ চ ভবিষ্যতি॥
আশীর্লিঙ্ আশিষি প্রোক্তো বিধ্যাদৌ বিধিলিঙ্ স্মৃতঃ।
লৃঙ্ ক্রিয়ায়া অনিষ্পত্তৌ স্মেনাতীতেঽপি লট্ ভবেৎ॥
মাযোগে সর্ব্বদা লুঙ্ স্যাৎ মাস্মযোগে চ লঙ্-লুঙৌ।
ভব্যে যাবৎপুরাযোগে লট্বিভক্তির্ব্বিভাষয়া॥
ক্রিয়াসমভিহারে তু সর্ব্বকালেষু হি স্ব চ।
শিষ্টপ্রয়োগতো জ্ঞেয়মপরঞ্চ বুভুৎসুভিঃ॥"

বর্ত্তমান কাল বুঝাইলে ধাতুর উত্তর লট্ বিভক্তি, অনুজ্ঞা বুঝাইলে লোট্, অতীতকালে লঙ্, লিট্ লুঙ্; ভবিষ্যৎকালে লুট্, লৃট্; আশীর্ব্বাদ-বাক্যাদিতে আশীর্লিঙ্; বিধি বুঝাইলে বিধিলিঙ্, ক্রিয়ার অনিষ্পত্তি অর্থাৎ সমাপিকা ক্রিয়া প্রযুক্ত হইলেও বাক্যের আকাঙ্ক্ষা থাকিলে লৃঙ্ বিভক্তি হয়। স্মশব্দযোগে অতীতকালে লট্ বিভক্তি হয় এবং মা শব্দযোগে সকল কালে লুঙ্ ও মাস্মযোগে লঙ্ ও লুঙ্ হইয়া থাকে। ভবিষ্যৎকালে যাবৎ ও পুরাশব্দযোগে ধাতুর উত্তর বিকল্পে লট্ বিভক্তি হয়। ক্রিয়াসমভিহারে অর্থাৎ পৌনঃপুন্য ও অতিশয় অর্থে ধাতুর উত্তর হি ও স্ব বিভক্তি মাত্র ব্যবহৃত হইয়া থাকে। বিভক্তিজ্ঞানেচ্ছু ছাত্রগণ শিষ্টপ্রয়োগানুসারে বিভক্তি সম্বন্ধে অপরাপর নিয়মসকল জানিবেন।

### ব্যাকরণবিশেষে বিভক্তির নাম।

| পাণিন্যাদি | কলাপ | মুগ্ধবোধ |
|---|---|---|
| লট্ | বর্ত্তমানা | কী |

| | | |
|---|---|---|
| বিধিলিঙ্ | সপ্তমী | খী |
| লোট্ | পঞ্চমী | গী |
| লঙ্ | হ্যস্তনী | ঘী |
| লুঙ্ | অদ্যতনী | টী |
| লিট্ | পরোক্ষা | ঠী |
| লুট্ | শ্বস্তনী | ডী |
| আশীর্লিঙ্ | আশীঃ | ঢী |
| ঌট্ | ভবিষ্যন্তী | তী |
| ঌঙ্ | ক্রিয়াতিপত্তি | থী |

## কৃৎপ্রত্যয়াদিব্যবস্থা।

সকর্ম্মকাৎ কর্ম্মকর্ত্রো র্ভাবকর্ত্রো রকর্ম্মণঃ।
লড়াদিঃ কৃত্তু ভাবেঽপি সকর্ম্মভ্যোঽপি জায়তে॥

লট্ প্রভৃতি বিভক্তি, সকর্ম্মক ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে ও কর্ত্তৃবাচ্যে হয় এবং অকর্ম্মক ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ও ভাববাচ্যে প্রযুক্ত হইয়া থাকে; কিন্তু কৃৎপ্রত্যয় সকর্ম্মকধাতুর উত্তরও ভাববাচ্যে হয়।

ভাবাদ্যষ্টস্থ বাচ্যেষু কৃৎপ্রত্যয়ো যথাবিধি।
বিশেষ্যং তৎপদং ভাবে কর্ম্মাদৌ তু বিশেষণম্।
অতো বিশেষ্যবৎ প্রায়ো লিঙ্গাদি জায়তে ততঃ॥

ভাব, কর্ত্তা, কর্ম্ম, করণ, সম্প্রদান, অপাদান অধিকরণ ও কর্ম্মকর্ত্তৃবাচ্যে কৃৎপ্রত্যয় হয়। ভাববিহিত কৃৎপ্রত্যয়ান্ত শব্দ বিশেষ্য হইয়া থাকে। "কৃদভিহিতো ভাবো দ্রব্যবৎ প্রকাশতে" এই শাস্ত্রানুসারে দ্বিবচন বহুবচনও হইয়া থাকে। যথা ভাবে—

পাকঃ, পাকৌ, পাকাঃ ইত্যাদি। সংজ্ঞাভিন্ন স্থলে কর্ম্মাদিবাচ্য বিহিত শব্দগুলি প্রায়ই বিশেষণ হয় বলিয়া বিশেষ্যানুযায়ী লিঙ্গ গ্রহণ করে। কর্ত্তৃবাচ্যে—যাজকো ব্রাহ্মণঃ, পাচিকা স্ত্রী, স্থিরং গগনম্। কর্ম্মবাচ্যে—দাতব্যা দক্ষিণা, গ্রাহ্যং বচনং, গতো গ্রামঃ। করণবাচ্যে—ছেদনম্ অস্ত্রম্। সম্প্রদানবাচ্যে—দানীয়ো ব্রাহ্মণঃ। অপাদানবাচ্যে—ভীমো রাক্ষসঃ। অধিকরণবাচ্যে—গোদোহনী ঘটী। কর্ম্মকর্ত্তৃবাচ্যে—পচেলিমা ব্রীহয়ঃ।

যো যত্র প্রত্যয়ো জাতঃ স তমুক্তং করোতি হি।
ষট্ কারকাণি সম্বন্ধ উক্তানুক্ততয়া দ্বিধা।
উক্তেষু প্রথমা তেষু ত্বনুক্তেষু যথাবিধি॥

যে বাচ্যে ও যে অর্থে যে প্রত্যয় জন্মে, সেই প্রত্যয় সেই বাচ্যকে উক্ত করে। অতএব কর্ম্মকর্ত্তা প্রভৃতি ষট্কারক আর সম্বন্ধ উক্ত ও অনুক্ত দুই প্রকারই হইয়া থাকে। উক্ত কারকাদির উত্তর প্রথমা বিভক্তি হয়। অনুক্ত কারকাদির উত্তর শাস্ত্রে যেরূপ নির্দ্দিষ্ট আছে, সেইরূপ বিভক্তি হইয়া থাকে। উক্ত কর্ত্তরি যথা—শিবো জয়তি, হরিঃ পাচকঃ, কৃষ্ণো গতঃ, কেশবো গতবান্। অনুক্ত কর্ত্তরি যথা—শিবেন জীয়তে, হরিণা ওদনস্য পাকঃ, কৃষ্ণেন গতম্, কেশবেন গতম্, বিধুনা বর্দ্ধিতব্যম্। উক্ত কর্ম্মণি—ওদনঃ পচ্যতে, বিষ্ণুঃ পূজিতঃ। অনুক্তকর্ম্মণি—কটং করোতি, অর্থং লব্ধবান্। উক্ত-করণে—স্নাতি অনেনেতি স্নানীয়ং তৈলম্। ছিনত্তি অনেনেতি ছেদনঃ খড়্গঃ। অনুক্ত-করণে—তৈলেন স্নাতি, খড়্গেন ছিনত্তি। উক্ত-সংপ্রদানে—দদাতি অস্মৈ—দানীয়ো ব্রাহ্মণঃ। দক্ষিণা দীয়তে অস্মৈ—স দক্ষিণীয়ো ব্রাহ্মণঃ। (সংপ্রদানে ঈয়ঃ) অনুক্তসম্প্রদানে—ব্রাহ্মণায় দদাতি। দীয়তে দরিদ্রায়। উক্ত-অপাদানে—

বিভেত্যস্মাদিতি—ভীমো রাক্ষসঃ। অনুক্ত-অপাদানে—বৃক্ষাৎ পর্ণং পততি। উক্তাধিকরণে—আস্যতেঽস্মিন্—আসনং পীঠম্। রাজা ধীয়তে অস্যাং—রাজধানী। অনুক্তাধিকরণে—আস্তে পীঠে। নিধীয়তে গৃহে। উক্ত সম্বন্ধে—গাবো বিদ্যন্তে অস্য ইতি গোমান্ ( সম্বন্ধে বতুপ্ )। অনুক্তসম্বন্ধে—তস্য ধনং, কৃষ্ণস্য নাম, ঘটস্য রূপম্।

ক্যপ্ ঘ্যণ্তব্যাশ্চ যোঽনীয়ঃ পঞ্চৈতে কৃত্যসংজ্ঞকাঃ।
ভাবে কর্ম্মণি চৈতে স্যুঃ ক্তখলর্থৌ তথৈব চ॥
ঘঞলনট্ক্তয়ো ভাবেঽন্যত্রাপি স্যুঃ প্রয়োগতঃ।
সাধারণাঃ কৃতঃ সর্ব্বে কর্ত্তৃবাচ্যে ভবন্তি হি॥
তুমাদিকং ভবেদ্ভাবে শানচ্ স্যাৎ কর্ত্তৃকর্ম্মণোঃ।
ভাবে মন্ করণে ত্রন্ স্যাৎ কেলিমঃ কর্ম্মকর্ত্তরি॥

তব্য, অনীয়, ক্যপ্, ঘ্যণ্ ও য এই পাঁচটী প্রত্যয়কে কৃত্য কহে। এই কৃত্যনামক প্রত্যয়, খলর্থ প্রত্যয় ও ক্ত প্রত্যয়; ইহারা সাধারণতঃ কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে হইয়া থাকে। প্রয়োগানুসারে "কৃত্যযুটোঽন্যত্রাপি চ" এই সূত্রদ্বারা কৃত্যপ্রত্যয় করণাদি বাচ্যেও হয়। ঘঞ্, অল্ ( অপ্ ) অনট্ ( যুট্ ) ক্তি স্ত্র্যধিকারবিহিত অন, ( যু ) অ,( অঙ্ ) অথু এবং অনি প্রভৃতি প্রত্যয় ভাববাচ্যেই হয়, কিন্তু বিশেষ বিশেষ বিধানসামর্থ্যে অন্যান্য বাচ্যেও কখন কখন হইয়া থাকে। বিশেষ বিশেষ ভিন্ন সাধারণ কৃৎপ্রত্যয় ক্তবতু, তৃন্, ণক্, তৃচ্, শতৃ, ক্বসু, অন, ই, খি, খশ্, ণিন্, ইন্, উ, করপ্, ঘুরচ্ ইত্যাদি কর্ত্তৃবাচ্যে হয়। তুম্, ক্ত্বা, ণমুল্, ( ণম্ ) প্রভৃতি কৃৎপ্রত্যয় ভাববাচ্যে জন্মে। শানচ্ কর্ত্তৃবাচ্যে ও কর্ম্মবাচ্যে, ত্রন্ করণবাচ্যে, মন্ ভাববাচ্যে এবং কেলিম কর্ম্মকর্ত্তৃ-

বাচ্যে হয়। প্রয়োগানুসারে অনট্, কৃত্য, ক্ত ও ঘঞ্ প্রভৃতি প্রত্যয় অপরাপর বাচ্যেও হইয়া থাকে।

## ক্তপ্রত্যয়ের বিশেষ নিয়ম।

ক্তো ভবেদ্বর্ত্তমানেঽপি ঞনুবন্ধাদিধাতুতঃ।
সর্ব্বেভ্যঃ কেবলেঽতীতে বিহিতো ভাবকর্ম্মণোঃ॥
আদিকর্ম্মণি চাতীতে কর্ত্তর্য্যপি বিধীয়তে।
গত্যর্থাকর্ম্মকশ্লিষ্‌স্থাস্‌জীর্য্যতিজন্‌রুহাং তথা।
ধ্রৌব্যগত্যশনার্থানাং তথাধিকরণে ভবেৎ॥

ঞনুবন্ধ, ইচ্ছার্থ, জ্ঞানার্থ ও পূজার্থ ধাতুর উত্তর ভাববাচ্য ও কর্ম্মবাচ্যে (প্রয়োগানুসারে কর্ত্তৃবাচ্যে) বর্ত্তমানকালে ক্ত প্রত্যয় হয়। সাধারণ ধাতুর উত্তর ভাববাচ্যে ও কর্ম্মবাচ্যে কেবল অতীতকালেই ক্ত প্রত্যয় হইয়া থাকে। আদি কর্ম্মার্থে ক্রিয়ারম্ভে অতীতকালে যে যে ক্তপ্রত্যয় বিহিত আছে, তাহা কর্ত্তৃবাচ্যেও হয়। গত্যর্থধাতু, অকর্ম্মকধাতু, শ্লিষ, স্থা, অস্, জৄ, জন ও রুহ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ও অতীতকালে ক্ত হয়। অকর্ম্মক, ভোজনার্থ ও গমনার্থ ধাতুর উত্তর অধিকরণবাচ্যেও অতীতকালে ক্তপ্রত্যয় জন্মে।

ক্বসুকানৌ ক্তক্তবতূ অতীতে সম্ভবন্তি হি।
ভবিষ্যতি গমাদেরিন্ যজোঽতীতে ক্বনিপ্ তথা।
শতৃশানৌ বর্ত্তমানে পরেষাং নিয়মো নহি॥

ক্ব [ন্] সু, (বন্‌সু) কান, ক্ত ও ক্তবতু [ন্ত] ইহারা অতীতকালে এবং শতৃ ও শানচ্ (শন্তৃঙ্ ও আনশ্) বর্ত্তমানকালে হয়। গম ইত্যাদি ধাতুর উত্তর ভবিষ্যৎকালে ইন্ এবং যজধাতুর উত্তর

অতীতকালে ক্বনিপ্‌ হয়। এতদ্ভিন্ন কৃৎপ্রত্যয়গুলি প্রায়ই কোন কালবাচক হয় না।

## কৃদ্‌যোগে বিভক্তিনির্ণয়।

কর্ম্মবাচ্যান্যনিষ্ঠাদৌ দ্বিতীয়া কর্ম্মকারকে।
কর্ত্তৃবাচ্যান্যনিষ্ঠাদৌ তৃতীয়া কর্ত্তৃকারকে।
নিষ্ঠাদিভিন্নকৃদ্‌যোগে ষষ্ঠী স্যাৎ কর্ত্তৃকর্ম্মণোঃ ॥

ক্ত, ক্তবতু, [ক্তবন্ত] উকারান্ত প্রত্যয়, উকঞ্, শতৃ [শন্তৃঙ্‌] শানচ্‌ [আনশ্‌] তুম্‌, ক্বসু [ক্বন্‌সু] কি, ক্ত্বা, ণমুল্‌ [চণম্‌, ণম্‌] খলর্থপ্রত্যয় এবং তৃন্‌প্রত্যয় ইহাদিগকে নিষ্ঠাদি বলে। কর্ম্মভিন্ন বাচ্যে জাত নিষ্ঠাদি প্রত্যয়ের যোগে কর্ম্মকারকে দ্বিতীয়া এবং কর্ত্তৃভিন্ন বাচ্যে জাত নিষ্ঠাদি প্রত্যয়ের যোগে কর্ত্তৃকারকে তৃতীয়া বিভক্তি হয়। ক্রমে উদাহরণ—কটং কুর্ব্বন্‌, গ্রামং গতঃ, অন্নং ভুক্তবান্‌। দেবদত্তেন ধনং লব্ধম্‌। দেবেন রক্ষ্যমাণো ব্রাহ্মণোঽয়ম্‌। নিষ্ঠাদি ভিন্ন কৃৎপ্রত্যয়ের যোগে অনুক্তকর্ত্তা ও অনুক্তকর্ম্মে ষষ্ঠী বিভক্তি হয়। যথা—দেবদত্তেন অন্নস্য পাকঃ, দেবদত্তস্য কৃতিঃ, দেবদত্তস্য শিবঃ পূজ্যঃ, হরেঃ পূজনম্‌।

একদা তূভয়প্রাপ্তৌ কর্ম্মণ্যেব ন কর্ত্তরি।
অকাকারপ্রয়োগে তু ষষ্ঠী স্যাদুভয়োরপি ॥

এক সময়ে কর্ম্ম ও কর্ত্তা উভয় পদে ষষ্ঠীর প্রাপ্তি হইলে কর্ম্মেই ষষ্ঠী হইবে, কর্ত্তাতে তৃতীয়া থাকিবে। যথা—পাচয়িতা অন্নস্য দেবদত্তেন দজ্ঞদত্তঃ। গময়িতা দেবদত্তস্য যজ্ঞদত্তেন বিষ্ণুমিত্রঃ। গবাং দোহঃ পয়সো গোপালকেন। অক, (বুঞ্‌ স্থানে জাত) ষঙ্‌ ও অপ্রত্যয়ের যোগে কর্ত্তা ও কর্ম্ম উভয়স্থলেই ষষ্ঠী হয়।

যথা—পাচিকা ভক্তস্য দেবদত্তস্য। চিকীর্ষা কটকস্য যজ্ঞদত্তস্য; জিহীর্ষা গ্রামস্য দেবদত্তস্য। ওদনস্য পচা স্ত্রীণাম্। ভিদা করিকুম্ভস্য কেশরিণঃ।

# লিঙ্গবোধ।

## লিঙ্গশেষবিধির্ব্ব্যাপী বিশেষৈর্যদ্যবাধিতঃ।

লিঙ্গসম্বন্ধে অমরকোষের স্বর্গাদি-বর্গ সকলে বিশেষ বিধান যাহা উক্ত হইয়াছে, অথবা এই লিঙ্গ-সংগ্রহেই যে যে বিশেষ বিধান উক্ত হইবে, তাহা সামান্য বিধানের বাধক হইবে। যেমন—'দ্যো দিবৌ দ্বে স্ত্রিয়ৌ' দ্যো এবং দিব্ শব্দ স্ত্রীলিঙ্গ এই বিশেষবিধি 'স্বর্গবাচক শব্দ পুংলিঙ্গ হয়' এই সামান্য বিধানের বাধক।

## ( স্ত্রীলিঙ্গ )

• স্ত্রিয়ামীদূদ্বিরামৈকাচ্ সযোনিপ্রাণিনাম চ।
নামবিদ্যুন্নিশাবল্লীবীণাদিগ্ভূনদীহ্রিয়াম্॥

একস্বরযুক্ত দীর্ঘ ঈকারান্ত এবং দীর্ঘ ঊকারান্ত শব্দ, যোনিবিশিষ্ট ( স্ত্রীজাতীয় ) প্রাণিবাচক শব্দ ; আর বিদ্যুৎ, রাত্রি, লতা, বীণা, দিক্, ভূমি, নদী এবং লজ্জাবাচক শব্দ ইহারা স্ত্রীলিঙ্গ হইয়া থাকে। ( "মন্দাক্ষং হ্রীস্ত্রপা ব্রীড়া' এই বিশেষ বিধানবশতঃ লজ্জাবাচক শব্দমধ্যে মন্দাক্ষশব্দ মাত্র ক্লীবলিঙ্গ, আর সমস্তই স্ত্রীলিঙ্গ হইবে। "বিশেষবিধিনা ক্লীবং মন্দাক্ষং পরিকীর্ত্তিতম্।" ) যথা—একস্বর ঈকারান্ত ও ঊকারান্ত,—ভী, ধী, শ্রী, ভ্রূ, ভূ ইত্যাদি। যোনিবিশিষ্ট স্ত্রীজাতীয় প্রাণিবাচক।—মাতা, দুহিতা, স্বসা, ভগিনী, স্ত্রী, যোষিৎ, ধেনুপ্রভৃতি। বিদ্যুদ্বাচক—তড়িৎ, সৌদামিনী

প্রভৃতি। রাত্রিবাচক—রজনী, যামিনী ইত্যাদি। লতাবাচক—ব্রততি, বিরুধ্ প্রভৃতি। বীণাবাচক—বল্লকী, বিপঞ্চী প্রভৃতি। দিশ্—আশা, ককুভ্ প্রভৃতি। ভূমিবাচক—গোত্রা, কু, পৃথিবী ও পৃথ্বী ইত্যাদি। সরিদ্বাচক—নদীপ্রভৃতি। হ্রীবাচক—ত্রপা, লজ্জা প্রভৃতি।

অদন্তৈর্দ্বিগুরেকার্থো ন সপাত্রযুগাদিভিঃ।

পাত্র, যুগ ও ভুবনাদিশব্দ বর্জ্জিত অকারান্ত শব্দ দ্বারা দ্বিগু-সমাহার সমাসনিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা—পঞ্চপুলী ইত্যাদি। পাত্রাদি শব্দের স্থলে স্ত্রীলিঙ্গ হয় না। যথা—দ্বিপাত্র, চতুর্যুগ, ত্রিভুবন ইত্যাদি—

তল্‌বৃন্দে যে নিকড্যত্রা বৈরমৈথুনকাদিবুণ্।

স্বার্থে, ভাবার্থে ও সমূহার্থে বিহিত তল্ [ ত ] প্রত্যয়ান্ত শব্দ ; সমূহার্থে বিহিত ; ইনি, কড্য এবং ত্রপ্রত্যয়ান্ত শব্দ ; বিরোধ ও ও মৈথুনিক-বিবাহার্থে জাত বুণ্ প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা, স্বার্থে তল্ প্রত্যয়ান্ত—দেব এব দেবতা ইত্যাদি। ভাবার্থে তল্-প্রত্যয়ান্ত যথা—পটুতা, ধীরতা, মনুষ্যতা ইত্যাদি। সমূহার্থে তল্-প্রত্যয়ান্ত যথা—গ্রামতা, জনতা ইত্যাদি। যপ্রত্যয়ান্ত—বাত্যা, পাশ্যা ইত্যাদি। ইন্‌প্রত্যয়ান্ত—খলস্য সমূহঃ—খলতা। কড্য-প্রত্যয়ান্ত—রথকড্যা। ত্রপ্রত্যয়ান্ত—গোত্রা। বুণ্ প্রত্যয়ান্ত—কাকমূষিকিকা, অত্রিভরদ্বাজিকা। আদিশব্দসামর্থ্যে বীপ্সা, দণ্ড ও দানার্থে বিহিত বুণ্ প্রত্যয়ান্ত পাদ ও শতশব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা—দ্বিপদিকা, দ্বিশতিকা।

স্ত্রীভাবাদাবনিক্তিন্ খুল্-ণচ্-কপ্যোঽযুজঙিঞ নিশাঃ।

ভাববাচ্যে এবং কর্ত্তৃভিন্ন কারকবাচ্যে বিহিত অনি, ক্তিন্

[ ক্তি ] খুল [ বুঞ ] ণচ, ক্যপ, অ, যুচ [ যু, অন্ ] অঙ [ ঙ ] ইঞ নি এবং শপ্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা, অনি—অকরণি, অজীবনি। ক্তিন্ [ ক্তি ]—গতি, রতি, মতি। খুল্ [ বুঞ ]—প্রবাহিকা। ণচ—ব্যাবক্রোশী, ব্যাবভাষী ক্যপ—সমজ্যা, নিষদ্যা, প্রব্রজ্যা। অ—প্রশংসা, চিকীর্ষা, গোপায়া। যুচ, যু, অন] গ্রন্থনা, যাচনা, ভাবনা। অঙ [ ঙ ]—ভিদা, ঘটা। ইঞ—কাঙ্কারি। নি—হানি, গ্লানি। শ—ক্রিয়া। ইত্যাদি। কেহ কেহ নি স্থলে অনি স্বীকার করেন। যথা—রজনি, অবনি। ইত্যাদি—

উণাদিষু নিরূরীশ্চ ঙ্যাবূঙন্তং চরং স্থিরম্।

ঙী, আপ [ আ ] এবং উঙ প্রত্যয়ান্ত শব্দ, জঙ্গম ও স্থাবরবাচকশব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা, ঙী—কন্দলী, তালী। আপ [ আ ] শিবা, লতা। উঙ—ব্রহ্মবন্ধূ। ইত্যাদি।

## ( পুংলিঙ্গ )

পুংস্থে সভেদানুচরাঃ সপর্য্যায়াঃ সুরাসুরাঃ।
স্বর্গযাগাদ্রিমেঘাব্ধিদ্রুকালাসিশরারয়ঃ॥
[ দ্যোদিবৌ তু স্ত্রিয়াং স্বর্গে তথা ক্লীবে ত্রিপিষ্টপম্।
দেবতা স্ত্রী দৈবতঞ্চ ক্লীবে বেষ্টিঃ ক্রতৌ স্ত্রিয়াম্॥
মেঘেঽভ্রং কালভেদে তু ক্লীবে দিনাহনী তথা।
দিবসো বাসরশ্চৈব পুংসি বা স্যাৎ তিথির্দ্বয়োঃ॥
বৎসরে হায়নোঽস্ত্রী স্যাৎ ভূম্নি সমাঃ শরৎ স্ত্রিয়াম্।
যুগমন্বন্তরাদীনি তদ্বিশেষে নপুংসকে।
মরীচিঃ পুংস্ত্রিয়োঃ স্ত্রী স্যাদ্দীধিতিঃ পুংস্ত্রিয়োরিষুঃ॥ ]

সামান্য অসুরবাচক শব্দ, বিশেষ অসুরবাচক শব্দ এবং ইহাদের অনুচরার্থক শব্দ; সামান্য দেববাচক শব্দ, বিশেষ দেববাচক শব্দ, ও ইহাদের অনুচরার্থকশব্দ, বিশেষবিধান না থাকিলে পুংলিঙ্গ হয়। সামান্য ও যাহার যাহার যাহা যাহা বিশেষ আছে, তৎসমুদয়ের সহিত স্বর্গ, যজ্ঞ, পর্ব্বত, মেঘ, সমুদ্র, বৃক্ষ, কাল, অসি, শর ও শত্রুবাচক শব্দগুলি পুংলিঙ্গ হয়। কিন্তু বিশেষ বিধানবশতঃ স্বর্গপর্য্যায়ক শব্দের মধ্যে দ্যো এবং দিব্ শব্দ স্ত্রীলিঙ্গ হয়; আর ত্রিপিষ্টপ শব্দ ক্লীবলিঙ্গ হইয়া থাকে। দেবপর্য্যায় শব্দের মধ্যে দেবতা শব্দ স্ত্রীলিঙ্গ, দৈবত শব্দ ক্লীবলিঙ্গ ও পুংলিঙ্গ। যজ্ঞপর্য্যায়ের মধ্যে, ইষ্টিশব্দ স্ত্রীলিঙ্গ। মেঘবাচক শব্দ মধ্যে অবভ্র শব্দ ক্লীবলিঙ্গ, অপর সমস্ত পুংলিঙ্গ। কালভেদে দিবসবাচক শব্দ মধ্যে দিন ও অহন্ শব্দ ক্লীবলিঙ্গ এবং দিবস ও বাসর শব্দ ক্লীবলিঙ্গ এবং পুংলিঙ্গ হয়। তিথিশব্দ পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ। বৎসরবাচক শব্দমধ্যে হায়ন শব্দ ক্লীবলিঙ্গ ও পুংলিঙ্গ, শরৎ ও সমা শব্দ স্ত্রীলিঙ্গ। সমাশব্দের উত্তর বহুবচন হইয়া থাকে। কিরণবাচক শব্দমধ্যে মরীচিশব্দ পুং ও স্ত্রীলিঙ্গ, দীধিতিশব্দ স্ত্রীলিঙ্গ। শরবাচক শব্দ মধ্যে ইষু শব্দ স্ত্রী ও পুংলিঙ্গ। ইত্যাদি। বিশেষ বিশেষ বিধান অনুসারে অন্যান্য লিঙ্গে প্রযুক্ত বিশেষ বিশেষ শব্দ অনুসন্ধেয়।

দেববাচক—সুর, নির্জ্জর, অমর, দেব ইত্যাদি পুং। দেববিশেষবাচক—ইন্দ্র, ব্রহ্মা, শিব ইত্যাদি। সামান্য দেবানুচরবাচক—হাহা, হূহূ প্রভৃতি। বিশেষ দেবানুচরবাচক—প্রচণ্ড, চণ্ড, নন্দিন্, মহাকাল, মাতলি ইত্যাদি। দেবসংসৃষ্ট শব্দবাচক—কিরণ, ময়ূখপ্রভৃতি। সামান্য অসুরবাচক—অসুর, সুরদ্বিষ, দৈত্য, দানব ইত্যাদি। বিশেষ অসুরবাচক—বলি, শুম্ভ, নিশুম্ভ, নমুচিপ্রভৃতি। অনুচরবাচক—কুষ্মাণ্ডপ্রভৃতি। স্বর্গবাচক—স্বর্গ, নাক

ইত্যাদি। যজ্ঞবাচক—যজ্ঞ, সব, অধ্বর ইত্যাদি। বিশেষ যজ্ঞবাচক—রাজসূয় প্রভৃতি। পর্ব্বতবাচক——অদ্রি, গোত্র ইত্যাদি। বিশেষ—হিমবৎ [ন্তু ] বিন্ধ্য ইত্যাদি। মেঘবাচক —মেঘ, বারিবাহ প্রভৃতি। বিশেষ—সংবর্ত্ত, প্রলয় প্রভৃতি। সমুদ্রবাচক—সমুদ্র, অব্ধি ইত্যাদি। বিশেষ—লবণোদ, ক্ষীরোদ প্রভৃতি। বৃক্ষবাচক—বৃক্ষ, মহীরুহপ্রভৃতি। বিশেষ—আম্র, বকুল, বটপ্রভৃতি। কালবাচক—কাল, দিষ্ট, অনেহস্ প্রভৃতি। বিশেষ—মাস, বৎসর, ঘস্র ইত্যাদি। খড়্গবাচক—খড়্গ, অসি, কৃপাণ প্রভৃতি। বিশেষ—নন্দক, চন্দ্রহাস প্রভৃতি। শরবাচক—বাণ, শরাদি। বিশেষ—নারাচাদি। অরিবাচক—অরি, শত্রু ইত্যাদি—

করগণ্ডোষ্ঠদোর্দ্দন্তকণ্ঠকেশনখস্তনাঃ।

কর, ( রাজগ্রাহ্য কর, হস্ত, সূর্য্যরশ্মি ) গণ্ড, ওষ্ঠ, ভুজ, দন্ত, কণ্ঠ, কেশ ও নখ ইহাদের বাচক শব্দসকল পুংলিঙ্গ হয়। উদাহরণ—স্বস্বপর্য্যায়।

অহ্নাহান্তাঃ ক্ষ্মেড়ভেদা রাত্রান্তাঃ প্রাগসংখ্যকাঃ।
শ্রীপিষ্টাদ্যাশ্চ নির্য্যাসা অসন্নন্তা অবাধিতাঃ।
কশেরুজতুবস্তূনি হিত্বা তুরুবিরামকাঃ॥

অহ্ন এবং অহভাগান্ত শব্দ, বিষবিশেষবাচক শব্দ এবং আদিতে সংখ্যাবাচক শব্দবর্জ্জিত ( অৎ [ অ, ট ] প্রত্যয়ান্ত ) রাত্রভাগান্ত শব্দ পুংলিঙ্গ হয়। আর শ্রীপিষ্ট প্রভৃতি বৃক্ষনির্য্যাস-( কস ) বাচক শব্দ, অস্‌ভাগান্ত শব্দ এবং অন্‌ভাগান্ত শব্দ ইহারা পুংলিঙ্গ হয়। অহ্নভাগান্ত—মধ্যাহ্ন, সায়াহ্ন, প্রাহ্ণ, অপরাহ্ণ ইত্যাদি। অহভাগান্ত —দ্ব্যহ প্রভৃতি। বিষবিশেষবাচক—সৌরাষ্ট্রিক, ব্রহ্মপুত্র প্রভৃতি। আদিতে সংখ্যাবর্জ্জিত রাত্রভাগান্ত—অহোরাত্র, সর্ব্বরাত্র,

পুণ্যরাত্র ইত্যাদি। (সংখ্যাপূর্ব্বক স্থলে নপুংসক লিঙ্গ হয়। যথা—একরাত্র, দ্বিরাত্র ইত্যাদি।) শ্রীপিষ্টাদি নির্যাসবাচক শব্দ যথা—শ্রীপিষ্ট, সরলদ্রব, যক্ষধূপ ইত্যাদি। অস্‌ভাগান্ত—বেধস্‌, অঙ্গিরস্‌, চন্দ্রমস্‌ ইত্যাদি। অন্‌ভাগান্ত যথা—রাজন্‌, ব্রহ্মন্‌, প্রতিদিবন্‌ ইত্যাদি। কশেরু, জতু ও বস্তুশব্দভিন্ন তু এবং রু অন্ত শব্দ পুংলিঙ্গ হয়। তু অন্ত যথা—সেতু, হেতু। রু অন্ত যথা—মেরু, কিংশারু। ইত্যাদি—

কষণভম রোপান্তা যত্নদন্তা অনী অথ।
পথনযস টোপান্তা গোত্রাখ্যাশ্চরণাহ্বয়াঃ॥

ক, ষ, ণ, ভ, ম এবং র যাহার উপান্ত (উপধা) অর্থাৎ অন্ত্যবর্ণের পূর্ব্ববর্ণ, সেইরূপ অকারান্ত শব্দ পুংলিঙ্গ হয়। ক-উপান্ত (কোপধ) যথা—লোক, স্ফটিক, অঙ্ক, বঙ্ক ইত্যাদি। [বিশেষ বিধানবশতঃ মৌক্তিক শব্দ ক্লীবলিঙ্গ হয়] ষ-উপান্ত যথা—নিকষ, তুষ ইত্যাদি। ণ—উপান্ত (ণোপধ) কণ, গুণ, তূণ ইত্যাদি। ভ—উপান্ত—দর্ভ, গর্ভ, কুম্ভ ইত্যাদি। ম উপান্ত—ধূম, হোম, যাম প্রভৃতি। র-উপান্ত—অঙ্কুর, শীকর, মন্ত্র প্রভৃতি। আর প, থ, ন, য, স এবং ট যাহাদের উপান্ত (উপধা) সেই সকল শব্দ পুংলিঙ্গ। গোত্র-(বংশপরম্পরয়া প্রসিদ্ধমাদিপুরুষ-ব্রাহ্মণরূপং গোত্রম্‌) বাচক শব্দ এবং কঠাদি মুনিকথিত বেদশাখা-বাচক শব্দসকলও পুংলিঙ্গ হইয়া থাকে। প উপান্ত যথা—যূপ, কপি ইত্যাদি। থ-উপান্ত—নিশীথ, অবভৃথ। ন উপান্ত—কেন, ইন প্রভৃতি। য-উপান্ত—মন্যু, ময়ূ। স-উপান্ত—কার্পাস, রস। ট উপান্ত—বটু, কীট প্রভৃতি। গোত্রবাচক—কশ্যপ, বশিষ্ঠ, ভরদ্বাজ, বিশ্বামিত্র, পরাশর প্রভৃতি। কঠাদি মুনিপ্রোক্ত বেদশাখা-বাচক—কঠ, বহ্বচ, কালাপ প্রভৃতি

নাম্ন্যকর্ত্তরি ভাবে চ ঘঞ্ জব্ নঙ্ ণঘাথুচঃ।
ল্যুঃ কর্ত্তরীমনিজ্ ভাবে কো ধোঃ কিঃ প্রাদিতোঽন্যতঃ॥

সংজ্ঞাবিষয়ে কর্তৃভিন্ন কারকবাচ্যে এবং ভাববাচ্যে বিহিত ঘঞ্ প্রত্যয়-সাধিত শব্দ ; অচ্, অপ্ ( কলাপমতে উভয়ই অল্‌প্রত্যয়) নঙ্, ণ, ঘ, অথুচ্ ( অথু ) এবং কর্ত্তৃবাচ্যে বিহিত ল্যু ( অন, যু) ভাববাচ্যে বিহিত ইমনিচ্ ( ইমন্ ) এবং ক ও প্রাদি উপসর্গ এবং তদ্‌ভিন্নের পরবর্ত্তী দাসংজ্ঞক ধাতুর উত্তর বিহিত কিপ্রত্যয়ান্ত শব্দসকল পুংলিঙ্গ হয়। যথা—( কর্তৃভিন্ন কারকে ঘঞ্‌প্রত্যয়ান্ত) কর্ম্মণি—প্রাকার, করণে—বেদ। অপাদানে—প্রপাত। অধিকরণে—প্রাসাদ। ভাবে—পাক, রাগ। সংজ্ঞাভিন্নস্থলে ও কর্তৃভিন্নবাচ্যে ঘঞ্‌প্রত্যয়ান্ত পুংলিঙ্গ। যথা—পাদ, রোগ, দায়, লাভ। অচ্—( অন্ ) অয়, নয়। অপ্—( অল্ ) কর, গ্রহ। নঙ্—যজ্ঞ, প্রশ্ন, স্বপ্ন। ণচ্—ন্যাদ। ঘ—হর, উপশ্ছদ, প্রচ্ছদ। অথুচ্—( অথু ) শ্বয়থু, বেপথু, আনন্দথু। কর্তৃবাচ্যে ল্যু—(যু অন ) নন্দন, রমণ, মধুসূদন। ভাববিহিত ইমনিচ্—( ইমন্) প্রথিমা, পটিমা। ভাববাচ্যে বিহিত কপ্রত্যয়ান্ত—আখুথ, শলভাথপ্রভৃতি।

কান্তঃ সূর্য্যেন্দুপর্য্যায়পূর্ব্বোঽয়ঃপূর্ব্বকোঽপি চ।

সূর্য্য ও চন্দ্রপর্য্যায়পূর্ব্বক এবং লোহপূর্ব্বক কান্ত শব্দ পুংলিঙ্গ হয়। সূর্য্যকান্ত, চন্দ্রকান্ত।

দ্বিহীনেঽন্যচ্চ খারণ্যপর্ণশ্বভ্রহিমোদকম্।
শীতোষ্ণমাংসরুধিরমুখাক্ষিদ্রবিণং বলম্॥
হলহেমশুল্বলোহসুখদুঃখশুভাশুভম্।
[illegible]

যে সকল শব্দ পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গে কথিত হইয়াছে, তদ্ভিন্ন শব্দ নপুংসক লিঙ্গ হইবে। বিশেষ বিধান না থাকিলে উক্ত শ্লোকদ্বয়োক্ত খ হইতে অনুলেপনবাচকপর্য্যন্ত শব্দগুলি ক্লীবলিঙ্গ এবং ঔষধ, রজত, কাষ্ঠ ইত্যাদির বাচক শব্দগুলিও স্ত্রীলিঙ্গ হয়। যথা, আকাশবাচক—খ, নভস্, বিয়ৎ, গগন ইত্যাদি। অরণ্যবাচক—অরণ্য, বন, কানন ইত্যাদি। পত্র—পত্র, দল, পর্ণ ইত্যাদি। রন্ধ্র—রন্ধ্র, বিল, শুষির প্রভৃতি। হিম—হিম, তুহিনাদি। জল—জল, উদক, নীরাদি। শীত—শীত, শিশিরাদি। উষ্ণ—উষ্ণ, তিগ্ম, তীক্ষ্ণাদি। মাংস মাংস, পিশিত, ক্রব্যাদি। রুধির—রুধির, রক্ত, লোহিতাদি। মুখ—মুখ, বদনাদি। অক্ষি—চক্ষুস্, নয়নাদি। ধন—ধন, দ্রবিণাদি। বল—বল, বীর্য্যাদি, এবং সৈন্য চক্রাদি। হল—হল, লাঙ্গলাদি। স্বর্ণ—স্বর্ণ, সুবর্ণ, হেমন্, কাঞ্চনাদি। তাম্র—শুল্ব, তাম্র, ঔডুম্বরাদি। লোহ—লোহ, অয়স্ ইত্যাদি। এবং রূপ্য—সীসক, কাংস্য, পিত্তল প্রভৃতি। সমস্ত তৈজসপদার্থবাচক শব্দও লোহবাচকের অন্তর্গত। সুখ—সুখ, শর্ম্ম, শাতপ্রভৃতি। দুঃখ—দুঃখ, কষ্ট, কৃচ্ছ্র প্রভৃতি। শুভ—শুভ, শিব, ক্ষেমাদি। অশুভ –অশুভ, অমঙ্গল, অকল্যাণ-প্রভৃতি। জলপুষ্প—পদ্মপ্রভৃতি। লবণ—লবণ, সামুদ্রক, সৈন্ধ-বাদি। ব্যঞ্জন—ব্যঞ্জন, তেমন, নিষ্ঠান, দধি, দুগ্ধ, ঘৃতপ্রভৃতি। অনুলেপনবাচক—কুঙ্কুম, অগুরু, চন্দনপ্রভৃতি।

"দ্বারান্তিকাঙ্গরণাভরণান্ধকার-
বস্ত্রান্নদারুস্মরতোদরকাঞ্জিকানাম্।
পীযূষপিচ্ছনগরৌষধচাপচিত্তা-
পত্যোড়ুতাম্বুভয়শৃঙ্গপুরীষনাম্নাম্ ॥"

বিশেষ বিধান না থাকিলে দ্বার, অন্তিক, অঙ্গন, রণ, আভরণ, অন্ধকার, বস্ত্র, অন্ন, দারু, সুরত, উদর, কাঞ্জিক, পীযূষ, পিচ্ছ, নগর, চিত্ত, চাপ, ঔষধ, অপত্য, উড়ু, তালু, উভয়, শৃঙ্গ ও পুরীষ-পর্য্যায়ক শব্দ ক্লীবলিঙ্গ হয়। বিশেষ বিধানবশতঃ অন্ধকারবাচক শব্দ মধ্যে অন্ধকারশব্দ পুং, আকাশপ্রভৃতি শব্দ পুং ক্লী। কোটি, দ্বার, অপ, ভীতি প্রভৃতি শব্দ স্ত্রীলিঙ্গ। ঘনরস প্রভৃতি শব্দ পুংলিঙ্গ। সর্ব্বত্রই বাধকবিধি অনুসন্ধেয়।

কোট্যাঃ শতাদিসংখ্যাস্তা বা লক্ষা নিযুতঞ্চ যৎ।
দ্ব্যচ্‌কমসিসুসন্নন্তং যদনান্তমকর্ত্তরি॥

কোটিভিন্ন সংখ্যাবাচক শব্দ ক্লীবলিঙ্গ, এবং লক্ষ ও নিযুত শব্দ স্ত্রীলিঙ্গ এবং ক্লীবলিঙ্গ হয়। যথা শতসহস্র প্রভৃতি। লক্ষ, লক্ষা, নিযুত, নিযুতা। দ্বিস্বরবিশিষ্ট অস্, উস্, উস্ ও অন্‌ভাগান্ত শব্দ ক্লীবলিঙ্গ হয়। অস্‌ভাগান্ত—যশস্, পয়স্-প্রভৃতি। ইস্‌ভাগান্ত—সর্পিস্, হবিস্, বহিস্‌প্রভৃতি। উসভাগান্ত—বপুস্, ধনুস্‌প্রভৃতি। অন্‌ভাগান্ত—রোমন্ নামন্-প্রভৃতি। কর্ত্তৃভিন্ন কারক ও ভাব-বাচ্যে নিষ্পন্ন অন্‌ভাগান্ত শব্দ ক্লীবলিঙ্গ হয়। যথা—গমন, করণ, পচনপ্রভৃতি। অন্‌ভাগান্ত শব্দ মধ্যে অনট্ প্রত্যয়ান্ত (যুট্) শব্দ স্থলবিশেষে স্ত্রীলিঙ্গও হয়। যথা—গোদোহনী, শক্তুধানীপ্রভৃতি। কর্ত্তৃবাচ্যে নিষ্পন্ন অন্‌ভাগান্ত শব্দ পুংলিঙ্গ। যথা—নন্দন, পবন ইত্যাদি।

ত্রান্তং সলোপধং শিষ্টং রাত্রং প্রাক্ সংখ্যয়ান্বিতম্।
পাত্রাদ্যদন্তৈরেকার্থো দ্বিগুর্লক্ষ্যানুসারতঃ॥

ত্রভাগান্ত শব্দ, স কিংবা ল যাহার উপধা অর্থাৎ অন্ত্য বর্ণের পূর্ব্ববর্ণ, ঐরূপ শব্দ বিশেষবিধি দ্বারা বাধিত না হইলে ক্লীবলিঙ্গ

হয়। ত্রান্ত—ক্ষেত্র, গোত্র, কলত্র ইত্যাদি। সকারোপধ—অন্ধতমস, মহানস ইত্যাদি। লকারোপধ—কেবল, দুকূল, কম্বল, ইত্যাদি। বাধিত স্থলে হয় না, যথা—পুত্র, পনস, শালি প্রভৃতি। রাত্রশব্দের পূর্ব্বে যদি সংখ্যাবাচক শব্দ থাকে,তবে ক্লীবলিঙ্গ হইবে। যথা - দ্বিরাত্র, ত্রিরাত্র ইত্যাদি। সংখ্যাপূর্ব্বক ভিন্ন স্থলে পুংলিঙ্গ হয়, যথা—বর্ষরাত্র, অপররাত্র ইত্যাদি। সমাহার দ্বিগু-সমাসান্ত শব্দ যদি পাত্রাগ্যন্ত হয়, তবে শিষ্টপ্রয়োগানুসারে ক্লীবলিঙ্গ হইবে। যথা—দ্বিপাত্র, ত্রিভুবন ইত্যাদি।

দ্বন্দ্বৈকত্বাব্যয়ীভাবৌ পথঃ সংখ্যাব্যয়াৎ পরঃ।

সমাহার দ্বন্দ্ব ও অব্যয়ীভাবসমাসান্ত শব্দ ক্লীবলিঙ্গ হয়। সমাহারদ্বন্দ্ব—পাণিপাদ, হস্ত্যশ্ব। অব্যয়ীভাব—অধিস্ত্রি, উপকুম্ভ ইত্যাদি। সংখ্যাবাচক শব্দ ও অব্যয়শব্দের পরস্থিত পথ ইত্যাকার শব্দ ক্লীবলিঙ্গ। যথা—ত্রিপথ, চতুষ্পথ, বিপথ, কাপথ ইত্যাদি।

ষষ্ঠ্যাশ্ছায়া বহূনাঞ্চেদ্‌বিচ্ছায়ং সংহতৌ সভা।
শালার্থাঽপি পরা রাজাঽমনুষ্যার্থাদরাজকাৎ।
দাসীসভং নৃপসভং রক্ষঃসভমিমা দিশঃ।

ষষ্ঠীবিভক্তির বহুবচনান্ত শব্দের সহিত ছায়াশব্দের সমাস হইলে উহা ক্লীবলিঙ্গ হয়। যথা—বীনাং ছায়া—বিচ্ছায় এবং তরুণাং ছায়া—তরুচ্ছায় ইত্যাদি। ষষ্ঠীর বহুবচনান্ত শব্দের সহিত সমূহার্থ সভাশব্দের সমাস হইলে উহা ক্লীবলিঙ্গ হয়। নারীণাং সভা—নারীসভ। দাসীনাং সভা—দাসীসভ ইত্যাদি।

রাজশব্দভিন্ন ষষ্ঠ্যন্ত রাজার্থ শব্দ ও মনুষ্যার্থ ভিন্ন অর্থাৎ রাক্ষস-পিশাচ প্রভৃতির পরবর্ত্তী গৃহবাচী ও সংহতিবাচী সভাশব্দ ক্লীবলিঙ্গ হয়। যথা—নৃপসভ, রাক্ষসসভ ইত্যাদি।

উপজ্ঞোপক্রমান্তশ্চ তদাদিত্বপ্রকাশনে।
কোপজ্ঞকোপক্রমাদি-কন্থোশীনরনামসু ॥

উপজ্ঞা (আত্মজ্ঞান) এবং উপক্রমের (জ্ঞানপূর্ব্ব আরম্ভের) প্রাথম্য বুঝাইলে ষষ্ঠ্যন্ত পদের পরবর্ত্তী উপজ্ঞা ও উপক্রমশব্দ ক্লীবলিঙ্গ হয়। যথা—কস্য (ব্রহ্মণঃ) উপজ্ঞা—কোপজ্ঞ। কস্য (ব্রহ্মণঃ) উপক্রমঃ—কোপক্রম। ষষ্ঠ্যন্ত উশীনর নামক দেশপ্রসিদ্ধ গ্রামবাচক শব্দের পরস্থিত কন্থাশব্দ ক্লীবলিঙ্গ। সৌষম্যা (গ্রামবিশেষস্য) কন্থা—সৌষমীকন্থ। ইত্যাদি।

ভাবে নণকচিদ্ভোঽন্যে সমূহে ভাবকর্ম্মণোঃ।
অদন্তপ্রত্যয়াঃ পুণ্যসুদিনাভ্যাং ত্বহঃ পরঃ ॥

ন, ণ, ক এবং চ যাহাদের ইৎ (অনুবন্ধ) হয় এইরূপ প্রত্যয়ান্ত শব্দ এবং ঘঞাদি প্রত্যয় ভিন্ন অপর ভাববিহিত কৃৎপ্রত্যয়ান্ত, আর সমূহার্থে, ভাবার্থে ও কর্ম্মার্থে বিহিত তদ্ধিতপ্রত্যয় নিষ্পন্ন অকারান্ত শব্দ ক্লীবলিঙ্গ হয়। যথা (কৃত্প্রত্যয়ান্ত) ভবিতব্য, জ্ঞাত, মত ইত্যাদি। (তদ্ধিতপ্রত্যয়ান্ত) ভৈক্ষ্য, গোত্র, ব্রহ্মণ্য ইত্যাদি। পুণ্য ও সুদিন শব্দের পরবর্ত্তী অহন্ শব্দ ক্লীবলিঙ্গ হয়। যথা—পুণ্যাহ, সুদিনাহ।

"শশাদূর্ণা গৃহাৎ স্থূণা ভশব্দাদুত্তরো গণঃ।" ইত্যরুণদত্তঃ।

শশশব্দের পরস্থিত উর্ণা, গৃহশব্দের পরস্থিত স্থূণা, এবং ভশব্দের পরস্থিত গণশব্দ ক্লীবলিঙ্গ হয়। যথা—শশোণ, গৃহস্থূণ, ভগণ।

চোচং পিচ্ছং গৃহস্থূণং তিরীটং মর্ম্মযোজনম্।
রাজসূয়ং রাজপেয়ং গদ্যপদ্যে কৃতৌ কবেঃ ॥
মাণিক্যভাষ্যসিন্দূরং চীরং চীবরপঞ্জরম্।
লোকায়তং হরিতালং বিদলস্থালবাহ্লবম্ ॥

চোচ প্রভৃতি শব্দগুলি ক্লীবলিঙ্গ হয়। যথা—চোচ, পিচ্ছ ইত্যাদি।

## (পুংলিঙ্গ ও ক্লীবলিঙ্গ)

পুংনপুংসকয়োঃ শেষোঽর্দ্ধর্চ্চপিণ্যাককণ্টকাঃ।
মোদকস্তণ্ডকষ্টঙ্কঃ শাটকঃ কর্ব্বটোঽর্ব্বুদঃ॥
পাতকোদ্‌যোগচরক-তমালামলকা নড়ঃ।
কুষ্ঠং মুণ্ডং শীধু বুস্তম্ ক্ষ্বেড়িতং ক্ষেমকুট্টিমম্॥
সঙ্গমং শতমানার্ম্ম-সম্বলাব্যয়তাণ্ডবম্।
কবিয়ং কন্দকার্পাসং পারাবারং যুগন্ধরম্।
যূপং প্রগ্রীবপাত্রীবে যূষঞ্চমসচিক্কসৌ॥

উক্ত শ্লোকলিখিত শেষ প্রভৃতি শব্দগুলি পুংলিঙ্গ ও ক্লীবলিঙ্গ। যথা—শেষ, অর্দ্ধর্চ্চ, পিণ্যাক। ইত্যাদি—

## (পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ)

স্ত্রীপুংসয়োরপত্যান্তা দ্বিচতুঃষট্‌পদোরগাঃ।
জাতিভেদাঃ পুমাখ্যাশ্চ স্ত্রীযোগৈঃ সহ মল্লকঃ॥
মুনির্ব্বরাটকঃ স্বাতির্ব্বর্ণকো জাটলির্ম্মনুঃ।
মুষা স্পাটী কর্কন্ধুর্যষ্টিঃ শাটী কটী কুটিঃ॥

অপত্যার্থকপ্রত্যয়ান্ত শব্দ স্ত্রী ও পুং উভয়লিঙ্গ। যথা—গার্গী, গার্গ্য ইত্যাদি। দ্বিপদ, চতুষ্পদ, ষট্‌পদ ও সর্পবাচক শব্দ পূর্ব্ববৎ উভয়লিঙ্গ। যথা—মানুষী, মানুষ ইত্যাদি। জাতি-বাচক শব্দ পুং ও স্ত্রীলিঙ্গ। যথা—মৎসী, মৎস্য ইত্যাদি। পুং-বাচক শব্দ এবং মল্লকশব্দ স্ত্রীসম্বন্ধ-বিশিষ্ট হইলে পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ হয়। যথা—দেবদত্ত, দেবদত্তের ভার্য্যা—দেবদত্তা। ইন্দ্র—ইন্দ্রাণী।

মল্লক—মল্লকা। মুনি প্রভৃতি শব্দ পুং ও স্ত্রীলিঙ্গ। যথা—মুনিঃ তপস্বী, মুনিঃ—তপস্বিনী। ইত্যাদি—

স্ত্রীনপুংসকয়োর্ভাবক্রিয়য়োঃ ষ্যঞ্ ক্বচিচ্চ বুঞ্।
ঔচিত্যমৌচিতী মৈত্রী মৈত্র্যং বুঞ্ প্রাগুদাহৃতঃ॥
ষষ্ঠ্যন্তপ্রাক্‌পদাঃ সেনাচ্ছায়াশালাসুরানিশাঃ।
স্যাদ্বা নৃসেনং শ্বনিশং গোশালমিতরে চ দিক্॥
আবন্নন্তোত্তরপদো দ্বিগুশ্চাপুংসি নস্য লুক্।
ত্রিখট্বঞ্চ ত্রিখট্বী চ ত্রিতক্ষঞ্চ ত্রিতক্ষ্যপি॥

ভাব এবং কর্ম্মে বিহিত ষ্যঞ্ ও বুঞ্ প্রত্যয়ান্ত শব্দ স্ত্রী ও ক্লীবলিঙ্গ হয়। যথা—(ষ্যঞ্) ঔচিতী, ঔচিত্য। মৈত্রী, মৈত্র্য। (বুঞ্)—চোরিকা, বার্দ্ধক। ইত্যাদি—

ষষ্ঠীবিভক্ত্যন্ত পদের পর সেনা, ছায়া, শালা, সুরা ও নিশা শব্দ স্ত্রী ও ক্লীবলিঙ্গ হয়। যথা—নৃসেনা,নৃসেন। তরুচ্ছায়া,তরুচ্ছায়। গোশালা, গোশাল শৌণ্ডিকসুরা, শৌণ্ডিকসুর। শ্বনিশা, শ্বনিশ।

স্ত্রীলিঙ্গে আপ্‌প্রত্যয়ান্ত ও অন্‌ভাগান্ত শব্দ পরে হইলে দ্বিগু-সমাসান্ত পদ স্ত্রী ও ক্লীবলিঙ্গ হয় এবং পরপদস্থিত নকারের লোপ হইয়া থাকে। যথা—(আবন্ত) ত্রিখট্বী, ত্রিখট্ব (অনন্ত)—ত্রিতক্ষী, ত্রিতক্ষ।

ত্রিষু পাত্রী পুটী বাটী পেটী কুবলদাড়িমৌ।

পাত্রী-আদি ছয়টী শব্দ ত্রিলিঙ্গ। যথা—পাত্রী, পাত্রঃ, পাত্রম্। পুটী, পুটঃ, পুটম্। বাটী, বাটঃ, বাটম্। পেটী, পেটঃ, পেটম্। কুবলী, কুবলঃ, কুবলম্। দাড়িমী, দাড়িমঃ, দাড়িমম্।

পরং লিঙ্গং স্বপ্রধানে দ্বন্দ্বে তৎপুরুষেঽপি তৎ।

ইতরেতরদ্বন্দ্ব ও তৎপুরুষসমাসে পরপদের লিঙ্গ হয়। যথা—স্ত্রীপুংসৌ, ব্রাহ্মণভার্য্যা। ইত্যাদি—

অর্থান্তাঃ প্রাছলংপ্রাপ্তাপন্নপূর্ব্বাঃ পরোপগাঃ।

অর্থশব্দান্ত, প্রাদি, অলং, প্রাপ্ত ও আপন্নশব্দপূর্ব্বক শব্দসমূহ বিশেষ্যলিঙ্গ হয়। যথা—ব্রাহ্মণার্থঃ সূপঃ। ব্রাহ্মণার্থা প্রপা। ব্রাহ্মণার্থং পয়ঃ। নির্গরা, নির্গরঃ, নির্গরম্। অলং ভোজনঃ, অলং ভোজনা, অলং ভোজনম্। ইত্যাদি—

তদ্ধিতার্থো দ্বিগুঃ সংখ্যাসর্ব্বনামতদন্তকাঃ।

তদ্ধিতার্থে দ্বিগুসমাসের পদ বাচ্যলিঙ্গ গ্রহণ করে। যথা—পঞ্চকপালঃ সূপঃ, পঞ্চকপালা ভিক্ষা, পঞ্চকপালম্ অন্নম্। সংখ্যা-বাচক (এক, দ্বি, ত্রি, চত্বার্) শব্দ, সর্ব্বনাম শব্দ এবং সংখ্যা-বাচকান্ত ও সর্ব্বনামান্ত শব্দ বিশেষ্যলিঙ্গ হয়।—একঃ, একা, একম্ ইত্যাদি—

বহুব্রীহিরদিঙনাম্নামুন্নেয়ং তদুদাহৃতম্।

দিগ্বাচক শব্দ ভিন্ন অন্যশব্দনিষ্পন্ন বহুব্রীহিসমাসান্ত পদ বিশেষ্য-লিঙ্গ হয়। যথা—শীতলজলা নদী, শীতলজলঃ নদঃ, শীতলজলং কূপম্।

গুণদ্রব্যক্রিয়াযোগোপাধয়ঃ পরগামিনঃ।
কৃতঃ কর্ত্তর্য্যসংজ্ঞায়াং কৃত্যাঃ কর্ত্তরি কর্ম্মণি॥

গুণ, দ্রব্য ও ক্রিয়াবিশিষ্ট বুঝাইলে শব্দসকল বিশেষ্যলিঙ্গ হয়। যথা—শুক্লা বকী, শুক্লঃ বকঃ, শুক্লং পয়ঃ ইত্যাদি। অসংজ্ঞা বুঝাইলে কর্ত্তৃকারকবিহিত কৃদন্ত শব্দ এবং কর্ত্তৃ ও কর্ম্মকারক বিহিত কৃত্যপ্রত্যয়ান্ত শব্দ বিশেষ্যলিঙ্গ হয়। যথা—ভব্যা স্ত্রী, ভব্যঃ পুমান্, ভব্যম্ কুলম্।

অণাদ্যন্তাস্তেন রক্তাদ্যর্থে নানার্থভেদকাঃ।
ষট্‌সংজ্ঞকাস্ত্রিষু সমা যুষ্মদস্মত্তিঙব্যয়ম্।
পরং বিরোধে শেষন্তু জ্ঞেয়ং শিষ্টপ্রয়োগতঃ॥

তদ্দ্বারা রক্ত ইত্যাদি অর্থ বুঝাইলে অণাদি প্রত্যয়ান্ত শব্দ বিশেষ্যলিঙ্গ হয়। যথা—হরিদ্রয়া রক্তা,—হরিদ্রী পটী, হরিদ্র পটঃ, হরিদ্রং বস্ত্রম্ ইত্যাদি—

সংখ্যাবাচক চকার ও নকারান্ত শব্দ, কতি, যুষ্মদ্, অস্মদ্ শব্দ এবং তিঙন্ত ও অব্যয় শব্দ তিন লিঙ্গেই একরূপ হইয়া থাকে। যথা—ষট্—পুরুষাঃ, স্ত্রিয়ঃ, কুলানি। পঞ্চ—পুরুষাঃ, স্ত্রিয়ঃ, কুলানি। ত্বং—পুরুষঃ, স্ত্রী, কুলম্। অহং—পুরুষঃ, স্ত্রী, কুলম্। পচতি—পুমান্, স্ত্রী, কুলম্। উচ্চৈঃ—স্ত্রী, পুরুষঃ, কুলম্ ইত্যাদি—

এই লিঙ্গাদিসংগ্রহবর্গোক্ত লিঙ্গনিরূপক উভয়বিধির প্রাপ্তি যে স্থলে হইবে, সেই স্থলে পরবিধি অনুসারে লিঙ্গ হইলে। যথা—'নয়তীতি নীঃ' এই স্থলে 'ঈদূদ্বিরামৈকাচ' এই বিধি অনুসারে স্ত্রীলিঙ্গের প্রাপ্তিসত্বেও 'কৃতঃ কর্ত্তর্য্যসংজ্ঞায়াম্।' এই পরবিধি অনুসারে বাচ্যলিঙ্গ হইল। অন্যান্য প্রয়োগসকল শিষ্টপ্রয়োগানুসারে বুঝিতে হইবে।

## ছন্দোঽভ্যাস।

পদ্যং চতুষ্পদী তচ্চ বৃত্তং জাতিরিতি দ্বিধা।
বৃত্তমক্ষরসংখ্যাতং জাতির্মাত্রাকৃতা ভবেৎ॥

সংস্কৃত ও বাঙ্গালা প্রভৃতি ভাষা গদ্য এবং পদ্যভেদে দ্বিবিধ। "অপাদঃ পদসন্তানো গদ্যম্" পাদবিভাগবিহীন পদসমূহের নাম গদ্য। চারিপাদবিশিষ্টকে পদ্য কহে। পদ্য ও শ্লোক একার্থক শব্দ। পদ্য বৃত্ত ও জাতিভেদে দ্বিবিধ,—অক্ষর গণনা নিয়মে নিবদ্ধ শ্লোকের নাম—বৃত্ত, মাত্রাসংখ্যানুসারে নিবদ্ধ শ্লোকের নাম—জাতি।

ম্যরস্তজভ্নগৈর্লান্তৈরেভির্দ্দশভিরক্ষরৈঃ।
সমস্তং বাঙ্‌ময়ং ব্যাপ্তং ত্রৈলোক্যমিব বিষ্ণুনা॥

ম, য, র, স, ত, জ, ভ, ন, গ এবং ল এই দশটী অক্ষরে সমস্ত পদ্য পরিব্যাপ্ত অর্থাৎ এই দশটী অক্ষর দ্বারা যে সঙ্কেত করা হইতেছে, তদ্দ্বারাই সমস্ত বৃত্তের লক্ষণ নির্দ্দিষ্ট হইবে। বিষ্ণু যেমন বিশ্ব-সংসার ব্যাপিয়া আছেন, তদ্রূপ এই দশটী অক্ষর দ্বারাই সমস্ত বৃত্তময় গ্রন্থ পরিব্যাপ্ত।

মস্ত্রিগুরুস্ত্রিলঘুশ্চ নকারো
ভাদিগুরুঃ পুনরাদিলঘুর্যঃ।
জো গুরুমধ্যগতো রলমধ্যঃ
সোঽন্তগুরুঃ কথিতোঽন্তলঘুস্তঃ॥
গুরুরেকো গকারস্তু লকারো লঘুরেককঃ।

* * * *

তিনটী তিনটী অক্ষরে একটী একটী গণ হয়। পূর্ব্বোক্ত 'ম' হইতে 'ন' পর্য্যন্ত আটবর্ণের প্রত্যেকের নামে তিন অক্ষর ঘটিত আটটী গণ বুঝিতে হইবে। যথা—মগণ, যগণ, রগণ, সগণ, তগণ, জগণ, ভগণ এবং নগণ। গ ও ল দ্বারা কেবল একটী একটী অক্ষরের সঙ্কেত করা হইল। ম প্রভৃতির ন্যায় তিন অক্ষরে সঙ্কেত নহে। মগণ যথা—'মস্ত্রিগুরুঃ'—ক্রমে তিন অক্ষর গুরুর নাম মগণ অর্থাৎ 'ম' বলিলেই ক্রমে তিনটী অক্ষর গুরু ইহা বুঝিতে হইবে। 'ত্রিলঘুশ্চ নকারঃ'—ক্রমে তিনটী অক্ষর লঘুর নাম নগণ অর্থাৎ 'ন' বলিলেই ক্রমে তিনটী অক্ষর লঘু ইহা বুঝিতে হইবে। এইরূপ 'য' বলিলেই আদি অক্ষর লঘু, 'জ' বলিলে মধ্যের অক্ষর গুরু, 'ভ' বলিলে আদি অক্ষর গুরু, 'র' বলিলে মধ্যের অক্ষর লঘু,

'স' বলিলে অন্ত্য অক্ষর গুরু এবং 'ত' বলিলে অন্ত্য অক্ষর লঘু ইহা বুঝিতে হইবে। আর 'গ' বলিলে এক অক্ষর গুরু এবং 'ল' বলিলে এক অক্ষর লঘু জানিবে, গ ও ল দ্বারা কেবল একটী বর্ণের সঙ্কেত হইল। পরন্তু 'গৌ' এই দ্বিবচনান্ত নির্দ্দেশ স্থলে দুইটী অক্ষর গুরু বুঝিতে হইবে। লকার সম্বন্ধেও উক্ত নিয়ম জ্ঞাতব্য।

জাতি-ছন্দ মাত্রা নিয়মে নিবদ্ধ হয়। হ্রস্ব অক্ষরে এক মাত্রা এবং দীর্ঘ অক্ষরে দুই মাত্রা গণিত হয়। যথা 'ক' বলিলে এক মাত্রা, 'কা' বলিলে দুই মাত্রা, 'কাল' বলিলে তিন মাত্রা এবং 'কালী' বলিলে চারি মাত্রা ধরিতে হইবে।

"যস্যাঃ পাদে প্রথমে, দ্বাদশমাত্রাস্তথা তৃতীয়েঽপি।
অষ্টাদশ দ্বিতীয়ে, পঞ্চদশ চতুর্থকে সার্য্যা ॥"

যাহার প্রথম ও তৃতীয় পাদে দ্বাদশ মাত্রা, দ্বিতীয় পাদে অষ্টাদশ মাত্রা এবং চতুর্থ পাদে পঞ্চদশ মাত্রা থাকে, তাহার নাম আর্য্যা জাতি। "যস্যাঃ পাদে প্রথমে" ইত্যাদি শ্লোক আর্য্যা জাতির উদাহরণ। এখন গণিয়া দেখিলে বুঝা যাইবে—ঐরূপ মাত্রানিয়মে উহার পাদচতুষ্টয় নিবদ্ধ হইয়াছে। শ্রুতবোধ অথবা ছন্দোমঞ্জরী হইতে ছন্দোলক্ষণ শিক্ষণীয়।

সংযুক্ত বর্ণের পূর্ব্বাক্ষর, অনুস্বার ও বিসর্গের পূর্ব্ববর্ত্তী স্বর হ্রস্ব থাকিলেও গুরু বলিয়া গণ্য হয়। পাদের অন্তস্থিত স্বর এবং প্র অথবা হ্র ইহার পূর্ব্ববর্ণ বিকল্পে গুরু বলিয়া গণ্য হয়।

এক হইতে ষড়্বিংশতি পর্য্যন্ত অক্ষরে একটী একটী পাদ নিবদ্ধ হয়; এইরূপ বহুবিধ বৃত্ত ছন্দোগ্রন্থে উল্লিখিত আছে, তন্মধ্যে অষ্টাক্ষর অনুষ্টুপ্ প্রভৃতি বৃত্তই সচরাচর প্রচলিত। ছন্দঃশিক্ষার্থীরা প্রথমতঃ অনুষ্টুপ্, ইন্দ্রবজ্রা, বসন্ততিলক, মালিনী,

শিখরিণী, মন্দাক্রান্তা, শার্দ্দূলবিক্রীড়িত ও স্রগ্‌ধরাপ্রভৃতি সচরাচর প্রচলিত বৃত্তের অনুশীলন করিয়া থাকেন। বাহুল্যভয়ে আমরা কেবল অনুষ্টুপ্‌ ও ইন্দ্রবজ্রা এই দুইটী ছন্দের সহজ অভ্যাস প্রণালী অক্ষর সন্নিবেশ দ্বারা দেখাইল ম।

শ্লোকে ষষ্ঠং গুরু জ্ঞেয়ং সর্ব্বত্র লঘু পঞ্চমম্।
দ্বিচতুঃপাদয়োর্হ্রস্বং সপ্তমং দীর্ঘমন্যয়োঃ॥

যে শ্লোকে সকল চরণেরই ষষ্ঠ অক্ষর গুরু ও পঞ্চমাক্ষর লঘু এবং দ্বিতীয় ও চতুর্থ চরণের সপ্তম বর্ণ হ্রস্ব, আর প্রথম ও তৃতীয় চরণের সপ্তম বর্ণ দীর্ঘ হয় ( অন্যান্য অক্ষর হ্রস্ব বা দীর্ঘ হইবে এরূপ কোন নিয়ম নাই ) তাহার নাম—অনুষ্টুপ্‌ বৃত্ত। যেমন "শ্লোকে ষষ্ঠং" ইত্যাদি। উক্ত লক্ষণেই প্রতি চরণের 'রু, প, য়ো, ম,' এই ষষ্ঠ অক্ষর গুরু হইয়াছে এবং 'গু, ঘু, দ, র্ঘ' এই প্রত্যেক পাদের পঞ্চম বর্ণ আর দ্বিতীয় ও চতুর্থ পাদের 'ঞ্চ' এবং 'ন্য' এই সপ্তম বর্ণ দুইটী লঘু হইয়াছে। আর প্রথম ও তৃতীয় পাদের সপ্তম বর্ণ জ্ঞ এবং হ্র এই দুইটী গুরু হইয়াছে।

এই অনুষ্টুপ্‌ ছন্দই সর্ব্বাপেক্ষা সহজ, সুতরাং প্রথম শিক্ষণীয়। উক্ত লক্ষণের প্রতি দৃষ্টি রাখিয়া শুদ্ধ বা অশুদ্ধ, সংলগ্ন বা অসংলগ্ন যাহাই হউক, সংস্কৃত বা বাঙ্গালাভাষায় শতশত বার লিখিত বা মৌখিক শ্লোক রচনা করিলে ঐ ছন্দে ব্যুৎপত্তি জন্মে।

রামস্তৎ কর্ম্ম কুর্ব্বীত লক্ষ্মণো বনমাগতঃ।
এবমাহ মহীপালঃ সর্ব্বদা বর্ব্বরাধমঃ॥
বাজারে সকলে গেলে বাড়ীরক্ষাং করোতি কঃ।
তরকার্য্যতিদুষ্প্রাপ্যা টাকা নাস্তি গৃহে মম॥

ঘুরিয়া ঘোর সংসারে কত কষ্ট পদে পদে।
দেখিয়া দেখ না তাহা মগ্নোঽসি পাপ-সাগরে॥
সুরসা বিরসা সারা পরাৎপরতরা পরা।
জরাজীর্ণা ক্ষমা ক্ষীণা মতিরেষা মহীয়সী॥

প্রথমতঃ অর্থের প্রতি দৃষ্টি না করিয়া বারবার এইরূপে ছন্দঃপূরণ অভ্যাস করিতে হয়।

এইরূপ ইন্দ্রবজ্রা প্রভৃতি ছন্দেরও অনুশীলন করিতে হয়।

স্যাদিন্দ্রবজ্রা যদি তৌ জগৌ গঃ।

যদি ক্রমে দুইটী তগণ, তৎপর জগণ, তৎপর গ এবং গ থাকে; তাহা হইলে 'ইন্দ্রবজ্রা' নামক বৃত্ত হয়। উপরোক্ত লক্ষণটি কণ্ঠস্থ রাখিয়া ঐ লক্ষণ অনুসারে অক্ষর বিন্যাস করিবে। ঐ লক্ষণটীই উদাহরণ। অনুশীলন যথা—

"পিত্তেন দূনে রসনে সিতাপি
তিক্তায়তে হংস-কুলাবতংস।"
"মাঘে প্রয়াগে যদি কল্পবাসী।"
মামা মমামা মমি মামমামী
কাকা ককাকা ককি কাক কাকী
খাখা খখাখা খখি খাখি খাখী
গেগা গগেগৈ বগ বেগ বাগৌ॥
"সর্গস্থিতিপ্রত্যবহারহেতুঃ।"
"কালী সদা পাতু বিপত্তিতস্ত্বাং
দুর্গা ধ্রুবং রক্ষতু রক্ষতু ত্বাম্।
কৃষ্ণং মনশ্চিন্তয় চিন্তয় ত্বং
শম্ভুং সখে! পূজয় বিল্বপত্রৈঃ॥"

ঢাকা কুমিল্লা বরিশাল বাসী
লঙ্কা-মরীচেষু সদাভিলাষী।
জেলে গিয়া কষ্ট করে কয়েদী
গঙ্গাতটে বাস করে তপস্বী ॥

ইত্যাদি রূপে অর্থ বা শব্দের প্রতি দৃষ্টি না রাখিয়া কেবল লক্ষণের প্রতি দৃষ্টি করিয়া বারবার রচনা করিলে ছন্দঃশাস্ত্রে ব্যুৎপত্তি জন্মে।

## যতিবোধ।

"যতির্জিহ্বেষ্টবিশ্রামস্থানং কবিভিরুচ্যতে।"

উচ্চারণের বিশ্রাম রাখার নাম যতি। যে কোন একটী পাদের শেষেই উচ্চারণের বিরাম প্রয়োজনীয়। দ্বিতীয় ও চতুর্থচরণের শেষেই মহাযতি হয়। প্রথম ও তৃতীয় চরণের শেষেও যতি হইয়া থাকে, কিন্তু সন্ধির প্রাপ্তি থাকিলে তাহার বাধা হয় না। যতি-ভঙ্গ ঘটিলে শ্রুতিমাধুর্য্য থাকে না। 'বিদ্যুন্মালা'প্রভৃতি ছন্দে পাদের মধ্যেও স্ব স্ব লক্ষণোক্ত নিয়মানুসারে যতি রাখিতে হয়।

"সর্ব্বে বর্ণা দীর্ঘা যস্যাং বিশ্রামঃ স্যাদ্বেদৈর্বেদৈঃ।
বিদ্বদ্বৃন্দৈর্বীণাপাণি! প্রখ্যাতা সা বিদ্যুন্মালা ॥"

যে অষ্টাক্ষর ছন্দে সমুদয় বর্ণই দীর্ঘ থাকে, তাহাকে বিদ্যুন্মালা কহে। ইহার চারি চারি অক্ষরে যতি রাখিতে হয়। "সর্ব্বে বর্ণা" এই প্রথম যতি। এখানে 'বর্ণা' এই পদশেষেই যতি হইল। এখানে যদি 'সর্ব্বে বৈ বর্ণা দীর্ঘা স্যুঃ' এইরূপ রচনা হইত, তাহা হইলে 'বর্ণা' এই পদভঙ্গে বকারের পর যতি হইত। ইহা নিয়মবিরুদ্ধ ও শ্রুতিকষ্টকর।

যতিভঙ্গো নামধাতু-ভাগভেদে ভবেদ্‌যথা।
পুনাতু নরকারিশ্চ—ক্রভূষিতকরাম্বুজঃ॥
দিবিষদ্‌বৃন্দবন্দ্যং ব—ন্দে গোবিন্দপদাম্বুজম্‌॥
স্বরসন্ধৌ তু লক্ষ্মীশো—হস্ত ভূত্যৈ ভবতো যথা॥
ন স্যাদ্‌বিভক্তিভেদে ভা—ত্যেষ রাজেতি কুত্রচিৎ॥
ক্বচিত্তু স্যাদ্‌ যথা দেবা—য় নমশ্চন্দ্রমৌলয়ে॥

নাম—বৃক্ষপ্রভৃতি, ধাতু—পচতি প্রভৃতি ; ইহাদিগকে বিচ্ছি করিয়া যতি নির্দ্দেশ করিলে যে যতিভঙ্গ দোষ হয়, তাহার উদাহর উল্লিখিত শ্লোক। "পুনাতু নরকারিশ্চ" এই পর্য্যন্ত প্রথম পাদ, 'ক্রভূষিতকরাম্বুজঃ' দ্বিতীয় পাদ। এখানে 'চক্র' এই শব্দটী বিভক্ত করায় যতিভঙ্গ-দোষ হইল।

অস্যার্থঃ—চক্রেণ (সুদর্শনাখ্যেন) ভূষিতং করাম্বুজং পাণিপদ্মং য স্য, নরকারিঃ নরকাসুরহন্তা, নারায়ণঃ পুনাতু ভক্তানিতি শেষঃ।

দিবিষদ্‌ ইত্যাদিশ্লোকে 'বন্দে' এই ক্রিয়াপদটি বিভক্ত করি চরণ রচিত হওয়ায় যতিভঙ্গ হইয়াছে। 'স্বরসন্ধৌ' ইত্যাদি শ্লোকে 'লক্ষ্মীশোঽস্ত' স্থলে স্বরসন্ধিযুক্ত পদদ্বয়ের বিচ্ছেদ করিয়া 'লক্ষ্মীশোঽ' পর্য্যন্ত প্রথম চরণে এবং 'স্ত' দ্বিতীয় চরণে বিন্যস্ত হওয়ায় যতিভ দোষ হইল। কোন কোন স্থলে প্রকৃতি ও বিভক্তি বিচ্ছেদপূর্ব্বক যতি প্রদর্শিত হইলে দোষ হয় না। যথা—"ন স্যাদ্‌বিভক্তিভেদে ভা-ত্যেষ রাজেতি কুত্রচিৎ।"

ভাতি + এষঃ = ভাত্যেষঃ, এই সন্ধিজাত, 'ভাত্যেষঃ' পদটির প্রকৃতি 'ভা' এইটি একচরণে, আর 'তি' এই বিভক্তি অপর চরণে বিন্যস্ত হইলেও যতিভঙ্গ-দোষ স্বীকার্য্য নহে।

"ক্বচিত্তু স্যাদ্‌ যথা দেবা-য় নমশ্চন্দ্রমৌলয়ে।"

অন্বয়ার্থঃ—চন্দ্রমৌলয়ে শশিশেখরায় দেবায় শিবায় নমঃ নমস্কারঃ।

এখানে 'দেবায়' এই পদটি বিভক্ত করিয়া 'দেবা' পর্য্যন্ত এক চরণে আর 'য়' এই বিভক্তিটি অপর চরণে বিন্যস্ত হওয়ায় যতিভঙ্গ দোষ ঘটিল।

"একস্বরোপসর্গেণ বিচ্ছেদঃ শ্রুতিসৌখ্যহৃৎ।
যথা পিনাকপাণিং প্র-ণমামি স্মরনাশনম্॥

একস্বরবিশিষ্ট কোনও উপসর্গকে ক্রিয়াপদ বা শব্দ হইতে বিচ্ছিন্ন করিয়া যতি নির্দ্দেশ করিলে শ্রুতি-কটু হয়। 'প্রণমামি' এই পদের 'প্র' পূর্ব্বচরণের যতিস্থানে প্রযুক্ত হইয়াছে, আর 'ণমামি' অপর চরণে বিন্যস্ত হইয়াছে।

"চাদয়ো ন প্রয়োক্তব্যা বিচ্ছেদাৎ পরতো যথা।
নমঃ শিবায় কৃষ্ণায়, চ দানববিনাশিনে॥"

বিচ্ছেদের পর অর্থাৎ পাদের আদিতে চাদিনিপাত শব্দ-অপ্রযুজ্য।

"এবং যথা যথোদ্বেগঃ সুধিয়াং নোপজায়তে।
তথা তথা মধুরতা-নিমিত্তং যতিরিষ্যতে॥"

যাহাতে শ্রোতার বিরক্তি না জন্মে, এইরূপ উপযুক্ত স্থানে যতি বিন্যাস করিলে বর্ণনা শ্রুতিমধুর হয়।

---

## কবিতোপক্রম।

"আদৌ সাধ্যপদং স্থাপ্যং শেষং কুর্য্যাদবিশেষণৈঃ।
বিশেষ্যার্থো বর্ণাকারাধারাধেয়ক্রিয়াগুণৈঃ॥
সাদৃশ্যপরিবারাদ্যৈঃ ক্রিয়েত সবিশেষণঃ॥"

প্রথমতঃ বিশেষ্যপদ বিন্যস্ত করিয়া পরে তাহার বিশেষণপদ

সকল বসাইবে। অর্থাৎ বিশেষ্যভূত বস্তুটির বর্ণ, আকার, আধার, আধেয়, ক্রিয়া, গুণ, সাদৃশ্য ও তদাশ্রিত্য অন্য বস্তুর উল্লেখপূর্ব্বক বর্ণন করিবে।

"যথা সুধাংশুর্ধবলোঽতিবৃত্তঃ
ক্রান্তান্তরিক্ষো হরিণং দধানঃ।
মহত্তমো ঘ্নন্ জনতাপহারী
মৃগেন্দ্রবদ্রাজতি ঋক্ষমধ্যে ॥"

অস্যার্থঃ—সুধাংশুশ্চন্দ্রঃ ধবলঃ শুভ্রঃ, অতিবৃত্তঃ বর্ত্তুলঃ, পক্ষে উদ্ধতচরিত্রঃ, ক্রান্তম্ অন্তরিক্ষং যেন তম্, নভসি স্থিতমিত্যর্থঃ। হরিণং কলঙ্করূপং দধানঃ ধারয়ন্, মহৎ তমঃ অন্ধকারং ঘ্নন্ বিনাশয়ন্ তমোনাশনিমিত্তমিত্যর্থঃ। 'লক্ষণহেত্বো'রিত্যাদিনা শতৃপ্রত্যয়ঃ। জনানাং সন্তাপনাশকঃ মৃগেন্দ্রবৎ সিংহবৎ ঋক্ষমধ্যে নক্ষত্রগণবেষ্টিত ইত্যর্থঃ। রাজতি শোভতে। সিংহপক্ষে—ঋক্ষা ভল্লূকাঃ। জনতাপহারী মনুষ্যসমূহভক্ষকঃ, ঘ্নন্ হিংস্রঃ, মহত্তমঃ অতিমহান্। হরিণং মৃগম্। সিংহশ্চ মৃগধারণার্থমুল্লম্ফনেন ক্রান্তান্তরিক্ষো ভবতি। অত্র বর্ণাদয়ঃ সমস্তা এব সন্নিবেশিতাঃ। "আদৌ সাধ্যপদং স্থাপ্য"মিতি প্রথমপ্রবেশার্থমুক্তং, বস্তুতঃ সর্ব্বত্র নৈষা রীতিঃ।

তদর্থান্যপদৈশ্চান্যশ্লোকস্য পরিবর্ত্তনাৎ।
তত্রৈব ছন্দস্যভ্যস্যেদথ ছন্দোঽন্তরে যথা ॥

বাচ্যপরিবর্ত্তন অনুশীলনে যেমন ব্যাকরণে ব্যুৎপত্তি বৃদ্ধি হয়, তদ্রূপ ছন্দঃপরিবর্ত্তনশিক্ষায় ছন্দে ব্যুৎপত্তি ও কবিত্বশক্তি বৃদ্ধি পায়।

প্রত্যর্থিপৃথিবীপালতমোজালদিবাকরঃ।
নীতিব্রততিপর্জ্জন্যো রাজতে পৃথিবীপতিঃ ॥

প্রত্যর্থিনঃ শত্রবো যে পৃথিবীপালা ভূমিপালাঃ ত এব তমো-

জালম্ অন্ধকারশ্রেণয়ঃ। তেষাং দিবাকরঃ হন্তা ইত্যর্থঃ। নীতিরেব ব্রততির্লতা তস্যাঃ পর্জ্জন্যো মেঘঃ নীতিরক্ষক ইত্যর্থঃ। পৃথিবীপতিঃ রাজা, রাজতে শোভতে।

ইদমনুষ্টুব্ বৃত্তম্, অনেনৈব ছন্দসা অস্মিন্নেবার্থে পদান্তরবিন্যাসেন পরিবর্ত্তনং যথা—

প্রত্যনীকাবনীকান্ত-ধ্বান্তবিধ্বংসনাংশুমান্।
নয়বল্লীনবাম্ভোদঃ শোভতে ভূমিবল্লভঃ॥

প্রত্যনীকাঃ শত্রবঃ যে অবনীকান্তাঃ ভূমিপতয়ঃ ত এব ধ্বান্তাঃ তেষাং বিধ্বংসনে অংশুমান্ সূর্য্যঃ। নয়বল্লী নীতিলতা তস্যা নবাম্ভোদঃ নূতনজলধরঃ।

প্রত্যর্থি-পৃথ্বী হৃদয়াধিনাথ
ধ্বান্তৌঘবিধ্বংসন-বাসরেশঃ।
সন্নীতিবল্লী নববারিবাহো
বিশ্বম্ভরায়া দয়িতো বিভাতি॥

অত্র ইন্দ্রবজ্রাবৃত্তম্। প্রত্যর্থিনঃ শত্রবঃ, পৃথ্বীহৃদয়াধিনাথা ভূপতয়ঃ, বাসরেশঃ সূর্য্যঃ। বিশ্বম্ভরা পৃথিবী, দয়িতঃ পতিঃ।

দুর্দ্ধরারিধরণীধরোদ্ধত-
ধ্বান্তমণ্ডলবিখণ্ডনাংশুমান্।
নীতিবল্লিবননূতনাম্বুদো
মেদিনীপরিবৃঢ়োঽধিরাজতে॥

অত্র রথোদ্ধতাবৃত্তম্। দুর্দ্ধরা দুর্ম্মদা যে অরয়ঃ ধরণীধরা রাজানঃ এব উদ্ধতধ্বান্তমণ্ডলানি তেষাং বিখণ্ডনে উচ্ছেদে অংশুমান্ সূর্য্যঃ। মেদিনীপরিবৃঢ়ঃ মেদিনীপতিঃ।

কাহার বর্ণনায় কোন্ কোন্ বিষয় প্রধানতঃ অবলম্বন করিতে হয়—তাহা প্রদর্শিত হইতেছে।

## বিবিধবর্ণনক্রম।

রাজবর্ণনে—

নৃপে কীর্ত্তিপ্রতাপাজ্ঞা-দুষ্টশাস্তিবিবেকিতাঃ।
ধর্ম্মপ্রয়াণ-সংগ্রাম-শাস্ত্রাভ্যাসনয়ক্ষমাঃ॥
প্রজারাগোঽরিশৈলাদিবাসো(১)ঽরিপুরশূন্যতা।
ঔদার্য্যধৈর্য্যগাম্ভীর্য্যৈশ্বর্য্যশৌর্য্যোদ্যমাদয়ঃ॥

রাজমহিষীবর্ণনে—

দেব্যাং সৌভাগ্য-লাবণ্য-শীল-শৃঙ্গার (২) মন্মথাঃ।
ত্রপা চাতুর্য্য দাক্ষিণ্য-প্রেম-মান-ব্রতাদয়ঃ॥
বেণী-ধম্মিল্য-(৩)সীমন্ত-ভাল-শ্রবণ-নাসিকাঃ।
কপোলাধার-নেত্র-ভ্রূ কটাক্ষ-রদ-কন্ধরাঃ॥
গণ্ডবাহু-করোরোজ-(৪) নাভি-মধ্য-বলিত্রয়ম্।
রোমাণি শ্রোণি-জঙ্ঘোরু-পাদযুগ্মনখক্রমাঃ॥

পুরোহিতবর্ণনে—

পুরোহিতো হিতো বেদস্মৃতিজ্ঞঃ সত্যবাক্ শুচিঃ।
ব্রহ্মণ্যো বিমলাচারঃ প্রতিকর্ত্তা-(৫) পদামৃজুঃ॥

কুমারবর্ণনে—

কুমারে শস্ত্র-শাস্ত্র-শ্রী-কলা-বল-গুণোচ্ছ্রয়াঃ।
বাহ্যালী (৬) খুরলী (৭) রাজভক্তিঃ সুভগতোদয়ঃ॥

---

১ অরীণাং দুর্গরূপগিরিষু বাসঃ, তানাক্রম্য অধিকৃত্য চ তত্র স্বস্য সেনানাং স্থিতিঃ। ২ শৃঙ্গারঃ—বেশঃ। ৩ ধম্মিল্যঃ—কেশসংযমঃ। ৪ উরোজঃ—স্তনঃ। ৫ আপদাং দৈবীনাং বিপদাং প্রতিকর্ত্তা শান্তিকর্ত্তা। ৬ অশ্বাদ্যারোহণবিদ্যা। ৭ ধনুর্বিদ্যা।

অমাত্যবর্ণনে—

মন্ত্রী ভক্তঃ শুচিঃ শূরোঽনুদ্ধতো বুদ্ধিমান্ ক্ষমী।
আন্বীক্ষিক্যাদি-( ৮ ) কুশলঃ পরিচ্ছেদী ( ৯ ) সুদেশজঃ ॥

সেনাপতিবর্ণনে—

সেনাপতির্জিতায়াসঃ স্বামিভক্তঃ সুধীরভীঃ।
অভ্যাসী বাহনে শস্ত্রে শাস্ত্রে চ বিজয়ী রণে ॥

দেশবর্ণনে—

দেশে রত্নখনি-দ্রব্য পণ্য-ধান্যাকরোদ্ভবাঃ।
দুর্গ-গ্রাম-জনাধিক্য-নদীমাতৃকতাদয়ঃ ( ১০ ) ॥

গ্রামবর্ণনে—

গ্রামে ধান্যা লতা বৃক্ষ-সরসী-পশুপুষ্টয়ঃ ( ১১ ) ॥
ক্ষেত্রারঘট্ট ( ১২ ) কেদার গ্রামেয়ী ( ১৩ ) সুখবিভ্রমাঃ ॥

---

৮ "আন্বীক্ষিকী দণ্ডনীতিস্তর্কবিদ্যার্থশাস্ত্রয়োঃ" ইত্যমরঃ।

৯ পরিচ্ছেদী—অসারজ্ঞঃ নিয়মবর্ত্তী বা।

১০ নদী মাতা যস্যেতি নদীমাতৃকঃ। "নদ্যম্বুজীবনো দেশো নদীমাতৃক উচ্যতে" ইতি হলায়ুধঃ। আদিশব্দেন ধনিশ্রোত্রিয়বৈদ্যানাং গ্রহণম্। তথাচোক্তম্—"ধনিনঃ শ্রোত্রিয়ো রাজা নদী বৈদ্যস্তু পঞ্চমঃ। এতে যত্র ন বিদ্যন্তে তত্র বাসং ন কারয়েৎ ॥" ইতি চাণক্যশতকম্। ১১ পশূনাং পুষ্টিঃ পোষণং যেষু তে পশুপুষ্টয়ঃ।

১২ অরঘট্টঃ—কূপাজ্জলোত্তোলনযন্ত্রম্।

১৩ গ্রামেয়ী গ্রামবাসী। গ্রামলক্ষণং যথা—"বিপ্রাশ্চ বিপ্রভৃত্যাশ্চ যত্র চৈব বসন্তি হি। স তু গ্রাম ইতি প্রোক্তঃ শূদ্রাণাং বাস এব বা।" অন্যচ্চ—"তথা শূদ্রজনপ্রায়াঃ সুসমৃদ্ধকৃষীবলাঃ। ক্ষেত্রোপযোগভূমধ্যে বসতির্গ্রামসংজ্ঞিতা ॥" ইতি।

রাজধানীবর্ণনে—

পুরেহট্ট-পরিখা-বপ্র-প্রতোলী ( ১৪ ) তোরণধ্বজাঃ
প্রাসাদা-ধ্ব-প্রপা-রাম-বাপী-বেশ্যা সতী-ত্বরী ( ১৫ ॥

সরোবর্ণনে—

সরস্তন্তোলহর্য্যন্তো গজাত্বম্বুজ-ষট্পদাঃ।
হংসচক্রাদয়স্তীরোদ্যান-স্ত্রীপান্থকেলয়ঃ।

অব্ধিবর্ণনে—

অব্ধৌ দ্বীপাদ্রি-রত্নোর্ম্মি-পোত-যাদোজলপ্লবাঃ ( ১৬ )।
বিষ্ণুঃ কুল্যাগমশ্চন্দ্রাদ্বৃদ্ধিরৌর্ব্বোহব্দপূরণম্ ( ১৭ ) ॥

নদীবর্ণনে—

সরিত্যম্বুধিযায়িত্বং ( ১৮ ) বীচ্যো জলগজাদয়ঃ।
পদ্মানি ষট্পদা হংসচক্রাদ্যাঃ কূলশাখিনঃ ( ১৯ ) ॥

উদ্যানবর্ণনে—

উদ্যানে সারণিঃ ( ২০ ) সর্ব্বফলপুষ্পলতাদ্রুমাঃ।
পিকালিকেকিহংসাদ্যাঃ ক্রীড়াবাপ্যধ্বগস্থিতিঃ ॥

---

১৪ প্রতোলী—রথ্যা। ১৫ ইত্বরী—কুলটা।

১৬ প্লব—উড়ুপম্, ভেলা ইতি প্রসিদ্ধম্।

১৭ বিষ্ণুর্নারায়ণঃ শেষশয্যাসমাসীনঃ। কুল্যা—পয়ঃপ্রণালী। আগমঃ—পর্ব্বণি চন্দ্রসম্পর্কাৎ বৃদ্ধিঃ। ঔর্ব্বো বাড়বাগ্নিঃ। অব্দপূরণম্ মেঘপূরণম্।

১৮ অম্বুধিযায়িত্বম্—সমুদ্রগামিত্বম্।

১৯ কূলশাখিনঃ—ভল্লাতকাদয়ঃ—প্রসিদ্ধাস্তীরবর্ত্তিদ্রুমাঃ।

২০ সারণিঃ—ক্ষুদ্রকৃত্রিমনদী।

শৈলবর্ণনে—

শৈলে মেঘৌষধী ধাতু-বংশকিন্নর-নির্ঝরাঃ।
শৃঙ্গ-পাদ-গুহা-রত্ন-বন-জীবাত্ম্যপত্যকাঃ॥

অরণ্যবর্ণনে—

অরণ্যে হি বরাহেভযূথসিংহাদয়ো দ্রুমাঃ।
শুককাককপোতাদ্যা ঝিল্লভল্লদবাদ্রয়ঃ॥

আশ্রমবর্ণনে—

আশ্রমেঽতিথিপূজৈণবিশ্বাসো হিংস্রশান্ততা।
যজ্ঞধূমো মুনিসুতা দ্রুসেকো বল্কলদ্রুমাঃ॥

মন্ত্রবর্ণনে—

মন্ত্রে পঞ্চাঙ্গতা শক্তিঃ ষাড়্‌গুণ্যোপায়সিদ্ধয়ঃ।
উদয়াশ্চিন্তনীয়াশ্চ স্থৈর্য্যৌন্নত্যাদিসূক্তয়ঃ॥

দূতবর্ণনে—

দূতে স্বস্বামি-তেজঃ-শ্রীবিক্রমৌন্নত্যকৃদ্বচঃ।
শত্রুক্ষোভকরী চেষ্টা ধার্ষ্ট্যং দাক্ষ্যমভীরুতা॥

রণবর্ণনে—

যুদ্ধে তু বর্ম্মবলচার-রজাংসি তূর্য্য-
নিস্বাননাদশর-মণ্ডপ-রক্তনদ্যঃ।
ছিন্নাতপত্ররথচামরকেতুকুম্ভী
মুক্তাঃ স্বরীবৃতভটাঃ সুরপুষ্পবৃষ্টিঃ॥

প্রয়াণবর্ণনে—

প্রয়াণে ভেরিনিস্বানভূকম্পবলধূলয়ঃ।
করভোক্ষধ্বজচ্ছত্র-বণিক্-শকটবেশরাঃ॥

মৃগয়াবর্ণনে—

মৃগয়ায়াং শ্বসঞ্চারো বাগুরা ( ২১ ) নীলবেষতা।
ভটঢক্কা মৃগত্রাসঃ সিংহযুদ্ধং ত্বরা গতিঃ ॥

অশ্ববর্ণনে—

অশ্বে বেগিত্বমৌন্নত্যং তেজঃ সল্লক্ষণস্থিতিঃ।
খুরোদ্‌খাতরজোরূপং জাতির্গতিবিচিত্রতা ॥

গজবর্ণনে—

গজে সহস্রযোধিত্বমুচ্চত্বং কর্ণচাপলম্।
অরিব্যূহবিভেদিত্বং কুম্ভ-মুক্তা-মদাদয়ঃ ॥

বসন্তবর্ণনে—

সুরভৌ দোলা-কোকিল-মারুত-সূর্য্য-গতি-তরুদলোদ্ভেদাঃ।
জাতীতরপুষ্পচয়াম্রমঞ্জরীভ্রমর-ঝঙ্কারাঃ ॥

গ্রীষ্মবর্ণনে—

গ্রীষ্মে পাটলমল্লী তাপঃসরঃপথিকশোষবাতোল্কাঃ।
শক্তু প্রপা-প্রপাস্ত্রী ( ২২ ) মৃগতৃষ্ণাম্রাদিফলপাকাঃ ॥

বর্ষাবর্ণনে—

বর্ষাসু ঘনশিখিস্ময়-হংসগমাঃ পঙ্ককন্দলোদ্ভেদৌ।
জাতী-কদম্ব-কেতকঝঞ্ঝানিলনিম্নগা হলিপ্রীতিঃ ( ২৩ ) ॥

শরদ্বর্ণনে—

শরদীন্দুরবিপটুত্বং জলাচ্ছতাগস্ত্য ( ২৪ ) হংসবৃষদর্পাঃ।
সপ্তচ্ছদপদ্মসিতাভ্র-ধান্যশিখিপক্ষমদপাতাঃ ॥

---

২১ বাগুরা মৃগবন্ধনপাশঃ। ২২ প্রপাস্ত্রী উদ্বর্ত্তিনী বনিতা। ২৩ হলিনাং কৃষকাণাং প্রীতিঃ। ২৪ অগস্ত্যঃ—বকবৃক্ষঃ।

হেমন্তবর্ণনে—

হেমন্তে দিনলঘুতা শীতযবস্তম্বমরুবকহিমানি।

শিশিরবর্ণনে—

শিশিরে করীষধূম-(২৫) কুন্দাম্বুজদাহশিখিরতোৎকর্ষাঃ।

সূর্য্যোদয়বর্ণনে—

সূর্য্যেঽরুণতা রবিমণিচক্রাম্বুজপথিকলোচনপ্রীতিঃ।
তারেন্দুদীপকৌষধি-দ্যুক-(২৬) তমশ্চৌরকুমুদকুলটার্ত্তিঃ॥

চন্দ্রোদয়বর্ণনে—

চন্দ্রে কুলটা চক্রাম্বুজমানবিরহিতমোহানিরৌজ্জ্বল্যম্।
জলধিজলনেত্রকৈরবচকোরচন্দ্রাশ্মদম্পতিপ্রীতিঃ॥

বিবাহবর্ণনে।

বিবাহে স্নানশুদ্ধাঙ্গভূষোলূলুত্রয়ীরবাঃ।
বেদী সীমন্ততারেক্ষা লাজামণ্ডলবর্ত্তনম্॥

বিরহবর্ণনে—

বিরহে তাপনিশ্বাসচিন্তামৌনকৃশাঙ্গতাঃ।
অব্জশয্যা নিশাদৈর্ঘ্যং জাগরঃ শিশিরোষ্ণতা॥

স্বয়ংবরবর্ণনে—

স্বয়ংবরে শচীরক্ষা (২৭) মঞ্চ-মণ্ডপ-সজ্জতাঃ।
রাজপুত্রী নৃপাকারা-ন্বয়-চেষ্টাপ্রকাশনম্॥

সুরাপানবর্ণনে—

সুরাপানে বিকলতা স্খলনং বচনে গতৌ।
লজ্জা মানচ্যুতিঃ প্রেমা,-ধিক্যং রক্তাক্ষতা ভ্রমঃ॥

২৫ করীষঃ—শুষ্কগোময়ঃ তদুদ্ভবো ধূমঃ শীতনাশার্থমিতি ভাবঃ। ২৬ দ্যুকঃ—পেচকঃ। ২৭ শচীরক্ষা—ইন্দ্রাণীস্থাপনম্।

পুষ্পচয়নবর্ণনে—

পুষ্পাবচয়ে পুষ্পাবচয়ঃ পুষ্পার্পণেঽর্থিতা দয়িতে।
মালাদ্যং গোত্রস্খল, নের্ষাবক্রোক্তিসম্ভ্রমাশ্লেষাঃ॥

জলক্রীড়াবর্ণনে—

জলকেলৌ সরঃক্ষোভশ্চক্রহংসাপসর্পণম্।
পদ্মগ্লানিঃ পয়োবিন্দুর্গরাগো ভূষণচ্যুতিঃ॥

রতিবর্ণনে—

সুরতে সাত্ত্বিকা ভাবাঃ শীৎকারাঃ (২৮) কুট্মলাক্ষতা (২৯)।
কাঞ্চী-কঙ্কণ-মঞ্জীররবোঽধরনখক্ষতিঃ॥

## কাব্যরচনায় কবিগণের নিয়ম।

কবিগণ বর্ণনীয় বিষয়ে বৈচিত্র্যপ্রতিপাদনের জন্য সাধারণতঃ তিনটী নিয়ম (পদ্ধতি) অবলম্বন করিয়া থাকেন, তাহাই কথিত হইতেছে—

অসতোঽপি নিবন্ধেনানিবন্ধেন সতোঽপি চ।
নিয়মেন চ জাত্যাদেঃ কবীনাং সময়স্ত্রিধা॥

অসম্ভবের বর্ণন যথা—

রত্নাদি যত্র তত্রাব্ধৌ, হংসাদ্যল্পজলাশয়ে।
জলেভাদি নভোনদ্যামম্ভোজাদ্যং নদীষ্বপি॥
তিমিরস্য তথা মুষ্টিগ্রাহ্যত্বং সূচিভেদ্যতা।
অঞ্জলিগ্রাহ্যতা কুম্ভেঽপবাহ্যত্বং বিধুত্বিষঃ॥
শুক্লত্বং কীর্ত্তিপুণ্যাদ্যৌ কার্ষ্ণ্যাঞ্চাকীর্ত্তিপাপয়োঃ।
প্রতাপে রক্ততোষ্ণত্বে রক্তত্বং ক্রোধরাগয়োঃ॥

২৮ শীৎকারঃ—অনুরাগজশব্দচেষ্টাবিশেষঃ। ২৯ কুট্মলাক্ষতা—নেত্রসঙ্কোচঃ।

বিভাবর্য্যাং ভিন্নতটাশ্রয়ণং চক্রবাকয়োঃ।
জ্যোৎস্নাপানং চকোরাণাং বর্ণয়েদসদপ্যদঃ॥

সম্ভাবিতের অবর্ণন যথা—

বসন্তে মালতীপুষ্পফলং পুষ্পঞ্চ চন্দনে।
অশোকে চ ফলং জ্যোৎস্না ধ্বান্তে কৃষ্ণান্যপক্ষয়োঃ॥
কামিদন্তেষু কুন্দানাং কুট্মলেষু চ রক্ততা॥
প্রিয়ঙ্গুপুষ্পে পীতত্বং সরোজমুকুলাদিষু॥
হরিতত্বং দিবা নীলোৎপলানাঞ্চ বিকাসিতম্।
শেফালীকুসুমে ভ্রংশং বর্ণয়েন্ন সদপ্যদঃ॥

## জাত্যাদির নিয়ম।

ভূর্জ্জদ্রুন্ হিমবত্যেব মলয়ে হ্যেব চন্দনম্।
তাম্রপর্ণ্যামেব মুক্তাঃ মকরানর্ণবেষু চ॥
সামান্যবর্ণনে শৌক্ল্যং ছত্রান্তঃপুষ্পবাসসাম্।
কৃষ্ণত্বং কেশকাকাহি-পয়োনিধি-পয়োমুচাম্॥
রক্তত্বং রত্নবন্ধূক-বিদ্যাম্ভোজ-বিবস্বতাম্।
তথা বসন্ত এবান্যপুষ্টানাং কলকূজিতম্॥
বর্ষাস্বেব ময়ূরাণাং রুতং নৃত্যঞ্চ বর্ণয়েৎ।
মনোভবস্য মূর্ত্তত্বমমূর্ত্তত্বঞ্চ বর্ণয়েৎ॥

## সাহিত্যদর্পণোক্ত কবিব্যবহার।

মালিন্যং ব্যোম্নি পাপে যশসি ধবলতা বর্ণ্যতে হাসকীর্ত্ত্যোঃ
রক্তৌ চ ক্রোধরাগৌ সরিদুদধিগতং পঙ্কজেন্দীবরাদি।
তোয়াধারেঽখিলেঽপি প্রসরতি চ মরালাদিকঃ পক্ষিসংঘো
জ্যোৎস্না পেয়া চকোরৈর্জ্জলধরসময়ে মানসং যান্তি হংসাঃ॥

পাদাঘাতাদশোকং বিকসতি বকুলং যোষিতামাস্যমদ্যৈ-
র্যূনামঙ্গেষু হারাঃ স্ফুটতি চ হৃদয়ং বিপ্রয়োগস্য তাপৈঃ।
মৌর্ব্বী রোলম্বমালা ধনুরথবিশিখাঃ কৌসুমাঃ পুষ্পকেতো-
র্ভিন্নং স্যাদস্য বাণে যুবজনহৃদয়ং স্ত্রীকটাক্ষেণ তদ্বৎ॥
অহ্যম্ভোজং নিশায়াং বিকসতি কুমুদং চন্দ্রিকা শুক্লপক্ষে
মেঘধ্বানেষু নৃত্যং ভবতি চ শিখিনাং নাপ্যশোকে ফলং স্যাৎ।
ন স্যাজ্জাতী বসন্তে ন চ কুসুমফলে গন্ধসারদ্রুমাণা-
মিত্যাদ্যুন্নেয়মন্যৎ কবিসময়গতং সৎকবীনাং প্রবন্ধে॥

## বিশেষ নিয়ম।

নিয়মস্য বিশেষোঽথ পুনঃ কশ্চিৎ প্রকাশ্যতে।
কমলাসম্পদোঃ কৃষ্ণহরিতোর্নাগসর্পয়োঃ॥
পীতলোহিতয়োঃ স্বর্ণপরাগাগ্নিশিখাদ্রিষু।
চন্দ্রে শশৈণয়োঃ কামধ্বজে মকরমৎস্যয়োঃ॥
দানবাসুরদৈত্যানা-মৈক্যমেবাভিসম্মতম্।
বহুকালজন্মনোঽপি শিবচন্দ্রস্য বালতা॥
মানবা মৌলিতো বর্ণ্যা দেবাশ্চরণতঃ পুনঃ॥

## বর্ণবর্ণন।

শ্বেতাঃ—

সুধাংশূচ্চৈঃশ্রবঃশম্ভু-কীর্ত্তিজ্যোৎস্নাশরদ্ঘনাঃ।
প্রসাদসৌধ-নগর-মন্দারদ্রু-হিমাদ্রয়ঃ॥
স্ফটিকেন্দুকান্তকর্পূর-করম্ভা (৩০) রজতং হবিঃ।
নির্ম্মোকভস্ম-হিণ্ডীর (৩১) চন্দনং করকা (৩২) হিমম্॥

৩০ করম্ভঃ—শীকরঃ। ৩১ হিণ্ডীরং—সমুদ্রফেনঃ। ৩২ করকা—হিমানী।

হারোর্ণনাভ (৩৩) তন্বস্থি (৩৪) স্বর্গঙ্গা শরদভ্রকম্।
কৈলাসকাশকার্পাস-হাসবাসরকুঞ্জরাঃ॥

কৃষ্ণাঃ—

কিল্বিষং কেশবঃ সীরিচীর (৩৫) চন্দ্রাঙ্করাহবঃ।
বিন্ধ্যাঞ্জনাদ্রিবৃক্ষাহি-বনভৈরবরাক্ষসাঃ॥
শিবকণ্ঠঘন-দ্বৈপায়ন (৩৬) রামধনঞ্জয়াঃ॥
শনিদ্রুপদজা কালী কলিকালযমাসুরাঃ।
কেশ-কজ্জল-কস্তূরী-রাজপট্ট-বিদূরজম্ (৩৭)॥
বিষকোষকুহূঃ (৩৮) শস্ত্রাগুরুপাপনভোনিশাঃ।
মসীপঙ্কমদাম্ভোধিযমুনা-ধূমখংশিলাঃ॥
গোলাঙ্গূলাস্য-(৩৯) গুঞ্জাস্য-খড়্গ-খঞ্জন-কোকিলাঃ।
গরলং তালতাপিচ্ছ (৪০) তিলেন্দীবর-বল্লয়ঃ॥
রসাবদ্ভুতশৃঙ্গারৌ কটাক্ষোঽহলিঃ কনীনিকা।
নীলীজম্বূফলং মুস্ত-কাককৃত্যাকুকীর্ত্তয়ঃ॥
ভিন্নচ্ছায়া গজাঙ্গার-খলান্তঃকরণাদয়ঃ॥

শ্যামাঃ—

পলাশশুকশৈবাল-দূর্ব্বা-বালতৃণং বুধঃ (৪১)।
বংশাঙ্কুরো মরকতে-ন্দ্রনীলার্কহয়াদয়ঃ (৪২)॥

রক্তাঃ—

শোণিতং ভৌম-(৪৩) তীক্ষ্ণাংশু তাম্রকুঙ্কুমতক্ষকাঃ।
শুক্রেন্দ্রচাপ-খদ্যোত-বিদ্যুৎ-কুঞ্জরবিন্দবঃ॥

---

৩৩ ঊর্ণনাভঃ—পতঙ্গঃ। ৩৪ তন্বস্থি—দেহাস্থি। ৩৫ বলভদ্রস্য নীলাম্বরম্। ৩৬ বেদব্যাসঃ। ৩৭ বৈদূর্য্যম্। ৩৮ অমাবাস্যা। ৩৯ গোলাঙ্গূলস্য অগ্রভাগঃ। ৪০ তমালম্। ৪১ বুধগ্রহঃ। ৪২ অর্কহয়ঃ সূর্য্যাশ্বঃ। ৪৩ মঙ্গলগ্রহঃ।

পাতিশিয়াল—জম্বুকঃ
পাথর—প্রস্তরঃ
পানা—শৈবালম্
পানিকৌড়ি—জলকাকঃ
পালকি—শিবিকা
পালা—তুলাদণ্ডঃ
পালান—উধঃ, [ পলায়নম্ ]
পায়স—পরমান্নম্
পায়রা—কপোতঃ
পায়রার টঙ্—বিটঙ্কঃ
পাহারাওয়ালা—প্রহরী
পিকদানী—পতদ্গ্রহঃ

পিঠ—পৃষ্ঠম্
পিঠা—পিষ্টকম্
পিণ্ডীখাজুর—পিণ্ডখর্জ্জুরম
পিতল—পিত্তলম্
পিপড়া—পিপীলিকা
পিসীর ছেলে—পিতৃষ্বস্রেয়ঃ
পুকুর—পুষ্করিণী
পুঁটি—শফরী
পেঁচা—পেচকঃ
পেট্রা—মঞ্জুষা
পেট—উদরম্
পেয়াজ—পলাণ্ডুঃ

ফ

ফড়িঙ্—পতঙ্গঃ
ফলই—ফলকী
ফাউক—পটবাসঃ
ফাঁদ—কূটযন্ত্রম্
ফুল—পুষ্পম্

ফুলকী—স্ফুলিঙ্গঃ
ফুটী—স্ফুটিকা [ উর্ব্বারুকম্ ]
ফেনা—হিণ্ডীরঃ
ফোটা—বিন্দুঃ
ফৈরাদী—অর্থী [ প্রতিবাদী ]

ভ

ভগিনীর ছেলে—ভাগিনেয়ঃ
ভাই—ভ্রাতা
ভাঙ্—সংবিদা
ভাট—ভট্টঃ

ভাত—অন্নম্
ভীমরুল—ভৃঙ্গরোলঃ
ভেবাচেগা—কর্ত্তব্যবিমূঢ়ঃ
ভোর—আসক্তঃ [ প্রভাতম্ ]

## ম

মই—অধিরোহিণী
মটর—বর্ত্তুলঃ
মতিচূর—মুদ্‌গমোদকঃ
মদ—সুরা
মধুনাপিত—মোদকঃ
ময়দা—সমিতা
ময়না—মদনকঃ
মরা—মৃতঃ
মশা—মশকঃ
মশান—বধ্যভূমিঃ
মুহুরি—মসূরম্
মাকরসা—লূতা
মাকুন্দা—তূবরঃ
মাথা—অক্ষিতম্
মাছ—মৎস্যঃ
মাছরাঙ্গা—মৎস্যরঙ্গঃ
মাছি—মক্ষিকা
মাটী—মৃত্তিকা
মাড়—নিঃস্রাবঃ
মাড়ি—মাঢ়িঃ
মাথা—মস্তকঃ
মাদুর—মন্দুরা
মা—মাতা
মামা—মাতুলঃ
মালগুজারী—করঃ
মাষকলাই—মাষঃ
মাষা—মাষঃ
মাসীর ছেলে—মাতৃস্বস্রেয়ঃ
মাসুল—শুল্কম্
মাস্তুল—কূপকঃ
মাহিনা—ভৃতিঃ
মিয়াদ—কারাদণ্ডঃ
মিঠা—মিষ্টম্
মিছরি—মৎস্যণ্ডিকা
মিসি—দন্তাঞ্জনম্
মুগ—মুদ্‌গঃ
মুটে—ভারবাহঃ
মেজে—কুট্টিমঃ
মেড়া—মেষঃ
মেয়ে—কন্যকা
মোচ—গুম্ফঃ
মোজা—অনুপদিকা
মোয়া—মোদকঃ
মোড়া—বেত্রাসনম্

মামলা—অভিযোগঃ
মোহনভোগ—লপ্সিকা
মৌমাছি—মধুমক্ষিকা
মোহর—দীনারঃ

## য

যজ—বিচারকঃ
য—যাতা
যাউ—যবাগূঃ
যাও—ব্রজ
যাওন—গমনম্
যাঁতা—পেষণী

## র

রাঙ—রঙ্গঃ
রাজ—লেপকঃ
রুই—রোহিতঃ
রুটি—অপূপঃ
রুমাল—কর্পটঃ
রূপা—রৌপ্যম্
রেল—লৌহবর্ত্ম
রেহাই—ক্ষমা

## ল

লগী—ক্ষেপণী
লাউ—অলাবুঃ
লাঠি—যষ্টিঃ
লাড়ু—লড্ডুকম্
লাফ—লম্ফঃ
লাল—রক্তম্
লিচু—লিচুলম্
লেজ—পুচ্ছঃ
লেবু—জম্বীরঃ
লোড়া—শিলা পুত্রকম্
লোণা—লবণাক্তম্
লোহা—লৌহম্

## ব

বইঠা—অরিত্রম্
বকাট—দুশ্চরিত্রঃ
বড়ী—বটী
বন্দুক—আগ্নেয়াস্ত্রম্

বচসা—বাদানুবাদঃ
বড়ই—বদরিকা
বড়িশী—বড়িশম্
বাকল—বল্কলম্
বাকী—বক্রী
বাগান—উদ্যানম্
বাগুন—বার্ত্তাকুঃ
বাঘ—ব্যাঘ্রঃ
বাচড়া—অনুর্ব্বরা
বাছুর—বৎসঃ
বাজকুড়াল—উৎক্রোশঃ
বাজনা—বাদ্যম্
বাজার—আপণঃ
বাজী - খধূপঃ
বাটুল—বৃক্ষদলঃ
বাড়ী—বাটী
বাণিয়া—বণিক্
বাতাস—বায়ুঃ
বাদাম—বাতাদঃ [ নৌকাপটম্ ]
বানর—মর্কটঃ
বামন—ব্রাহ্মণঃ [ খর্ব্বঃ ]
বারেন্দা—অলিন্দঃ
বালা—বলয়ঃ
বালি—সিকতা

বয়রা—বধিরঃ
বাইন—বর্ম্মিঃ
বাইলা—নলমীনঃ
বাঁশী – বংশী
বাঁশের কঞ্চি—বংশকুঞ্চিকা,
বাসা – কুলায়ঃ [ বাসস্থানম্ ]
বাহোবা—সাধুবাদঃ
বিঘত—প্রাদেশঃ
বিছা—বৃশ্চিকঃ
বিছানা—শয্যা
বিড়াল—মার্জ্জারঃ
বিষ্ঠা—পুরীষম্
বিষফোড়া—বিস্ফোটকঃ
বুক—বক্ষঃ
বেগার—অবৈতনিকঃ
বেঙ—ভেকঃ
বেজী—নকুলঃ
বেড়া—বৃতিঃ
বেতন—ভৃতিঃ
বেদাড়া—কাপথঃ
বেল—শ্রীফলম্
বোকা—মূর্খঃ
বোতল—কাচকূপী
বোয়াল—পাঠীনঃ

বাবা—পিতা
বাবু—ভোগী
বাঁশ—বংশঃ
বোলতা—পীতদংশঃ
বোবা—মূকঃ
বৌ—বধূঃ

শ

শকুন—গৃধ্রঃ
শরপুটী—মহাশফরঃ
শরা—শরাবঃ
শর্দ্দি—প্রতিশ্যায়ঃ
শরালি—সারসঃ
শাঁখারি—শাঙ্খিকঃ
শাচান—শ্যেনঃ
শামুক—শম্বূকঃ
শালা—শ্যালকঃ
শাশুড়ী—শ্বশ্রূঃ
শিং—শৃঙ্গী
শিকর—মূলম্
শিম—শিম্বী
শিমুল—শাল্মলী
শুশু—শিশুমারঃ
শুঁড়ি—শৌণ্ডিকঃ
শূয়াপোকা—বৃশ্চিকঃ
শেওতি—দ্রোণিকা
শের—কুরবঃ
শোওন—শয়নম্

ষ

ষাইট—ষষ্টিঃ—[ শিষ্টঃ ]
ষাঁড়—ষণ্ডঃ

স

সই—সখী
সনদ—নিয়োগপত্রম্
সরিষা—সর্ষপঃ
সরু—সূক্ষ্মঃ
সহিস—অশ্বসেবকঃ
সাপ—সর্পঃ
সাবান—সর্ব্বক্ষারঃ
সারণ—সমাপনম্
সিদ্ধ চাউল—স্বিন্নতণ্ডুলঃ
সিলাই—সীবনম্

সাজ—সজ্জা
সাজী—করণ্ডিকা
সাড়াশী—সন্দংশঃ
সাত—সপ্ত
সোজা—ঋজুঃ
সীসা—সীসকঃ
সূচ—সূচী
সূতা—সূত্রম্
সেকড়া—স্বর্ণকারঃ
সোণা—সুবর্ণম্

## হ

হক্—প্রকৃতম্
হলুদ—হরিদ্রা
হাকিম—বিচারকঃ
হাঙ্গর—গ্রহঃ
হাচি—খুৎ
হাট—আপণঃ, হট্টঃ
হাটু—জানু
হাড়—অস্থি, হড্ডম্
হাঁড়ী—স্থালী, হাণ্ডী
হাড়ি—হড্ডকঃ
হাত—হস্তঃ
হাতা—দর্ব্বী
হাইল—কর্ণঃ
হাতুড়ে—অশিক্ষিতঃ
হাড়গিলা—কঙ্কঃ
হাতিনা—অলিন্দঃ
হাতী—হস্তী
হামেসা—সর্ব্বদা
হাঁস—হংসঃ
হাস—হাসঃ
হিঙ্গ—হিঙ্গু
হিজুল—হিজ্জলঃ
হিজড়া—নপুংসকঃ
হুকুম—আদেশঃ

## ক্ষ

ক্ষেৎ—ক্ষেত্রম্
ক্ষেপা—উন্মত্তঃ

---

# বাঙ্গলা রচনা-শিক্ষা।

## ( পদবিন্যাসবোধ )

রচনাশিক্ষায় পদবিন্যাস-প্রণালী সর্ব্বপ্রথমে জানা আবশ্যক। পদবিন্যাসদোষে কখন মধুর বাক্যও কর্কশ হইয়া পড়ে এবং কর্ত্তা, কর্ম্ম, ক্রিয়া, সম্বন্ধ, বিশেষণ, বিশেষ্য প্রভৃতি স্থানভ্রষ্ট হইলে অর্থবোধে বিলম্ব বা ভ্রম হইয়া থাকে। আধুনিক প্রচলিত বাঙ্গালা ব্যাকরণপাঠে এতৎসম্বন্ধীয় জ্ঞানলাভের কোন সম্ভাবনা নাই, এইজন্য বাঙ্গালা পদবিন্যাসবিষয়ক কতিপয় উপদেশপ্রদান করিতে প্রবৃত্ত হইলাম।—

কর্ত্তা ক্রিয়ার পূর্ব্বে বসিবে। যথা—বায়ু বহিতেছে। পদ্যরচনায় কখন কখন এই নিয়ম রক্ষা করিতে পারা যায় না। ছন্দের অনুরোধে কর্ত্তা কখন ক্রিয়ার পূর্ব্বে, কখনও মধ্যে, আবার কখন কখনও ক্রিয়ার শেষেও বসিয়া থাকে।

অনুমতি বা প্রার্থনা বুঝাইলে কর্ত্তা ক্রিয়ার পূর্ব্বে বা পরে বসিবে। যথা—যাও তুমি, বা তুমি যাও। অনুজ্ঞাবাক্যে কখন কখন কর্ত্তা উহ্য থাকে। যথা—একবার সেখানে যাও—এখানে "তুমি" এই পদটী উহ্য রহিল।

বক্তার ইচ্ছানুসারে কোন সময়ে ক্রিয়াপদও উহ্য থাকে। যথা—এবিষয়ে ধর্ম্মই প্রমাণ, শাস্ত্রই প্রমাণ।—এ স্থলে "হয়" এই ক্রিয়া পদটী উহ্য রহিল।

প্রত্যেক সমাপিকা ক্রিয়ারই একটী করিয়া কর্ত্তা থাকিবে। যথা—নদী বহিতেছে। ব্রাহ্মণ বেদধ্বনি করিতেছেন। আগুন জ্বলিতেছে। রাম আসিবে। শ্যাম গিয়াছে। ইত্যাদি—

দুই কি ততোধিক ক্রিয়ার কর্ত্তা এক হইলে বাক্যের মধুরতা সম্পাদনের জন্য বার বার কর্ত্তৃপদের বিন্যাস না করিয়া কেবল একবার মাত্র উক্ত হইয়া থাকে। যথা,—নিমন্ত্রিত লোক সকল আসিতেছে, উপবেশন করিতেছে, ভোজন করিতেছে, চলিয়া যাইতেছে। এ স্থলে নিমন্ত্রিত "লোকসকল" এই কর্ত্তৃপদটী একবারমাত্র প্রযুক্ত হইয়া সকল ক্রিয়াই সার্থক করিতেছে।

পুরুষ তিন প্রকার। প্রথম (নাম) মধ্যম (যুষ্মদ্) ও উত্তম (অস্মদ্)। তিনি তাঁহারা; সে, তাহারা ইত্যাদিকে প্রথম পুরুষ বলে। তুমি তোমরা মধ্যম পুরুষ এবং আমি আমরা ইত্যাদিকে উত্তম পুরুষ বলে। এই পুরুষত্রয়ের মধ্যে কর্ত্তা যে পুরুষ হইবে ক্রিয়াও সেই পুরুষ হইয়া থাকে, অর্থাৎ কর্ত্তা প্রথম পুরুষ হইলে ক্রিয়া নাম হইবে, কর্ত্তা মধ্যম পুরুষ হইলে ক্রিয়া মধ্যম পুরুষ এবং কর্ত্তা উত্তম পুরুষ হইলে ক্রিয়াও উত্তম পুরুষ হইবে। যথা—সে গিয়াছে, তাহারা যাইবে। তিনি যাইতেছেন। আমি খাইয়াছি, আমরা থাকিব। তুমি যাইবে, তোমরা পড়িবে ইত্যাদি—

দুই কি বহুপদ যদি এক ক্রিয়ার কর্ত্তা হয় এবং তন্মধ্যে যদি অস্মদীয় কোন পুরুষ থাকে; তবে ক্রিয়া অস্মৎপুরুষীয় হইবে। কেবল যুষ্মদ্ ও নাম পুরুষের পদ থাকিলে ক্রিয়া যুষ্মৎপুরুষীয় হইবে। যথা—তুমি ও আমি দুইজনে তথায় যাইব। শ্যাম ও তুমি এক সঙ্গে ভোজন কর। ইত্যাদি—

পদ্যভিন্ন অন্যান্য রচনায় বিশেষ্য পদ বিশেষণের পূর্ব্বে, বিশেষণের বিশেষণ বিশেষণের পূর্ব্বে এবং ক্রিয়াবিশেষণ ক্রিয়ার পূর্ব্বে বসিবে। যথা—শীতল সমীরণ, অতি বেগবতী নদী, অগ্নি মৃদু মৃদু জ্বলিতেছে। ইত্যাদি—

কর্ত্তা সম্ভ্রমার্থবোধক হইলে ক্রিয়া সম্ভ্রমার্থক, কর্ত্তা তুচ্ছতা-ব্যঞ্জক হইলে ক্রিয়াও তুচ্ছার্থবোধক হইবে। যথা—তিনি চলিয়া গিয়াছেন, সে আসিয়াছে ; আপনি উপবেশন করুন ; তুমি যাও ; তুই যা। ইত্যাদি—

যে শব্দের পূর্ব্বে বহুত্ববোধক বিশেষণ থাকে, এইরূপ বিশেষ্যে বহুবচন যোগ হইবে। যথা—"সকল ছাত্রদিগের" না বলিয়া 'সকল' এই বহুবাচক শব্দ থাকায় "সকল ছাত্রের" এইরূপ বলিলেই চলিবে।

দুই কি ততোধিক সম্বন্ধপদ একত্র মিলিত হইয়া যদি কোন বস্তু বা ব্যক্তির সম্বন্ধার্থে প্রযুক্ত হয়, তবে সর্ব্বশেষে যে পদ থাকিবে, তাহার উত্তর ষষ্ঠীবিভক্তি ( র বা দিগের ) বসিবে। যথা—যদু ও মাধবের গৃহ। ইত্যাদি—

## অব্যয়বোধ।

অব্যয় বহু। তন্মধ্যে দুইটী শ্রেণীবিভাগ দেখিতে পাওয়া যায়। এবং, ও, আর, আরো, অধিকন্তু, অপিচ প্রভৃতি অব্যয় কোন পদ, বাক্য বা চরণকে অন্য কোন পদ, বাক্য ও চরণের সহিত সংযুক্ত করে বলিয়া ইহাদিগকে সংযোজক অব্যয় বলে। ঐরূপ অথবা, বা, কিংবা, কি প্রভৃতি অব্যয় শব্দকে বিয়োগ করে বলিয়া ইহাদিগকে বিযোজক অব্যয় কহে। সংযোজকের পরিবর্ত্তে বিয়োজক বা বিযোজকের পরিবর্ত্তে সংযোজক অব্যয় ব্যবহৃত হইবে না। যথা—"ট ও ঠ পরে থাকিলে অন্ত্য তস্থানে ট হয়" এইরূপ বলিলে ভুল হইবে, কারণ 'ও' এই অব্যয় সংযোজক এবং তদনুসারে ইহার অর্থ এইরূপ হয় যে, ট ও ঠ একত্র পরে

থাকিলে—ইত্যাদি। এখানে ট বা ঠ পরে থাকিলে এইরূপ-অর্থ করিলে, এ দুইটির কোন একটী—ইত্যাদি বুঝাইবে। এ ঘর ইট ও পাথরে নির্ম্মিত হইয়াছে—ইষ্টক ও প্রস্তর এই উভয়ের সংযোগে এই গৃহ নির্ম্মিত হইয়াছে। ইত্যাদি—

সংযোজক বা বিযোজক অব্যয় দুই এর অধিক পদকে সংযুক্ত করিলে তাহা অন্ত্যবাক্যের পূর্ব্বে প্রযুক্ত হইবে। যথা—ইংরাজ, ফরাসি ও ওলন্দাজ পূর্ব্বে ভারতে বণিগ্‌বেশে প্রবেশ করে।

পূর্ব্বে যাহা বলা হইয়াছে, তাহার পোষকতা করিবার জন্য অপর পক্ষ বলিতে হইলে "অধিকন্তু" শব্দ ব্যবহার করিতে হয়, যেমন—সে অতি বালক, অধিকন্তু তাহার রক্ষক কেহই নাই, সুতরাং তাহার চরিত্র খারাপ হইতে পারে। যাহা একবার বলা হইয়াছে, তন্মধ্যে কোন বিশেষাংশ বিশেষ করিয়া বলিতে হইলে "বিশেষতঃ" এই কথাটী বসাইবে। যেমন—শরীর শীতল বোধ হইলে, বিশেষতঃ জ্বর হইলে কখনই স্নান করিবে না। দুইটী অপ্রিয় কার্য্যের মধ্যে একটী অপেক্ষাকৃত একটু কম অপ্রিয় হইলে, 'বরং' বা, বরঞ্চ' কথা ব্যবহার করিবে। যেমন—বরং [ বরঞ্চ ] প্রাণত্যাগ করিবে, তথাপি পরের দাসত্ব স্বীকার করিবে না। পূর্ব্ববাক্যের যেরূপ আভাস, তাহার বিরুদ্ধে কিছু বলিতে হইলে কিন্তু, পরন্তু ব্যবহৃত হয়। যথা—সে বুদ্ধিমান্, কিন্তু ইন্দ্রিয়াসক্ত। পূর্ব্ববাক্যে হেতু দেখাইয়া তাহার ফল বর্ণন করিতে হইলে, অতএব, সুতরাং, তজ্জন্য, এই হেতু ইত্যাদি অব্যয় স্থানবিশেষে ব্যবহৃত হয়। যথা—সে একে অল্পবয়স্ক তাহাতে আবার অভিভাবকশূন্য, সুতরাং তাহার বিপথগামী হওয়া বিচিত্র কি ! ইত্যাদি—

# বাক্যবোধ।

বাক্য ত্রিবিধ।—সরল, জটিল ও সংশ্লিষ্ট। যে বাক্য অন্য বাক্যের অপেক্ষা না করে, তাহাকে সরল, যে বাক্যে দুই কি ততোঽধিক চরণ (ক্ষুদ্র বাক্য বা অংশবিশেষ) থাকে, কিন্তু একটী প্রধান এবং অন্যগুলি তাহার সাপেক্ষ, তাহাকে জটিল বলে। যে বাক্যের চরণগুলি একে অন্যের সাপেক্ষ না হইয়া প্রত্যেকেই প্রধানরূপে প্রতীয়মান হয়, তাহাকে সংশ্লিষ্ট বাক্য বলে। সরল বাক্য নানাপ্রকার পরিবর্দ্ধিত হইতে পারে। কিন্তু বাক্যে একের অধিক সমাপিকা ক্রিয়া থাকে না। যথা—রাম বনে যাইতেছেন, এখানে ক্রমে সীতা ও লক্ষ্মণের সহিত, পদব্রজে, পিতার আজ্ঞাবশতঃ ইত্যাদি যতই বর্দ্ধিত হউক, ক্রিয়ামাত্র 'যাইতেছে' বলিয়া মোট বাক্য হইবে—রাম পিতার আজ্ঞায় সীতা ও লক্ষ্মণের সহিত পদব্রজে বনে গমন করিতেছেন। জটিল বাক্যে প্রথম চরণকে মুখ্য এবং অন্যান্যগুলিকে সাপেক্ষ বলে, কোন চরণই স্বাধীনভাবে ভাব প্রকাশ করিতে পারে না। যথা—যিনি ইন্দ্রিয়নিচয়কে বশীভূত করিতে পারিয়াছেন, তিনিই পরম সাধু। এখানে "যিনি ইন্দ্রিয়নিচয়কে বশীভূত করিতে পারিয়াছেন" বলিয়া "তিনিই পরম সাধু" না বলা পর্য্যন্ত পূর্ব্ব-চরণের কোনই অর্থ প্রকাশিত হয় নাই। সংশ্লিষ্ট বাক্যের চরণগুলি প্রায়ই এবং ও, অধিকন্তু বিশেষতঃ অথচ, অপিচ, কিন্তু, প্রভৃতি যোজক অব্যয় দ্বারা পরস্পর যুক্ত হইয়া থাকে। যথা—জগদীশ্বর সমস্ত জগৎ সৃষ্টি করিয়াছেন এবং তিনিই সকলকে রক্ষা করিয়া থাকেন। ইত্যাদি—

## বিভক্তিবোধ।

সংস্কৃতের অনুরূপ বাঙ্গালায়ও বিভক্তি সপ্তবিধ। যথা—প্রথমা, দ্বিতীয়া, তৃতীয়া, চতুর্থী, পঞ্চমী, ষষ্ঠী ও সপ্তমী। প্রত্যেক বিভক্তিতে বাঙ্গালায় দুইটী মাত্র বচন। একবচন ও বহুবচন। বাঙ্গালায় দ্বিবচন স্থলে বহুবচন ব্যবহৃত হয়। বিভক্তির আকৃতি। যথা—

| বাঙ্গালা | | | সংস্কৃত | | | |
|---|---|---|---|---|---|---|
| | একবচন | বহুবচন | | এক | দ্বি | বহু |
| ১মা | অ | রা | ১মা | সি | ঔ | জস্ |
| ২য়া, | কে, রে | দিগকে | ২য়া | অম্ | ঔ | শস্ |
| ৩য়া | দ্বারা, দিয়া, কর্ত্তৃক | দিগ্‌দ্বারা, দিগ্‌দিয়া, দিগকর্ত্তৃক | ৩য়া | টা | ভ্যাম্ | ভিস্ |
| ৪র্থী | কে, রে | দিগকে | ৪র্থী | ঙে | ভ্যাম্ | ভ্যস্ |
| ৫মী | হইতে | দিগ হইতে | ৫মী | ঙসি | ভ্যাম্ | ভ্যস্ |
| ৬ষ্ঠী | র | দিগের | ৬ষ্ঠী | ঙস্ | ওস্ | আম্ |
| ৭মী | তে, এ, য় | দিগেতে, দিগে | ৭মী | ঙি | ওস্ | সুপ্ |

## পদের আকৃতি।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১মা | রাম | রামেরা | রামঃ | রামৌ | রামাঃ |
| ২য় | রামকে | রামদিগকে | রামম্ | রামৌ | রামান্ |
| ৩য়া | রামদ্বারা | রামদিগদ্বারা | রামেণ | রামাভ্যাং | রামৈঃ |
| ৪র্থী | রামকে | রামদিগকে | রামায় | রামাভ্যাম্ | রামেভ্যঃ |
| ৫মী | রাম হইতে | রামদিগ হইতে | রামাৎ | রামাভ্যাম্ | রামেভ্যঃ |
| ৬ষ্ঠী | রামের | রামদিগের | রামস্য | রাময়োঃ | রামাণাম্ |
| ৭মী | রামে | রামদিগে | রামে | রাময়োঃ | রামেষু |

সাধারণতঃ শব্দসকল প্রায়ই সংস্কৃতে যে বিভক্তির যে বচনান্ত থাকে, বাঙ্গালায়ও সেই বিভক্তির সেই বচনান্ত হয়। যথা—

রামঃ—রাম। রামাঃ—রামেরা। রামম্—রামকে। রামান্—রামদিগকে। রামেণ—রামদ্বারা। রামৈঃ—রামদিগদ্বারা। রামায়—রামকে। রামেভ্যঃ—রামদিগকে। রামাৎ—রাম হইতে। রামেভ্যঃ—রামদিগ হইতে। রামস্য—রামের। রামাণাম্—রামদিগের। রামে—রামেতে। রামেষু—রামদিগে।

সংস্কৃতে যখন দুইটি বস্তু বুঝায়, বাঙ্গালায় তখন বহুবচন হয়। যথা—রামৌ—রামেরা। রাময়োঃ—রামদিগের।

## অশুদ্ধি-সংশোধন।

কতকগুলি প্রচলিত শব্দ দেখা যায়,—কি বলিতে, কি লিখিতে, কি শুনিতে,—মধুর হয় বটে; কিন্তু তাহার অন্তর্নিহিত অশুদ্ধি প্রায় কেহই লক্ষ্য করেন না। এখানে কতিপয় উদাহরণের সহিত সেই সকল শব্দের শুদ্ধি এবং অশুদ্ধি সংক্ষেপে প্রদর্শিত হইল—

অশুদ্ধ—আগত শনিবারে তাঁহারা একাকী আসিবেন না।

শুদ্ধ—আগামী শনিবার তিনি একাকী আসিবেন না।

এখানে 'আগত' শব্দটী আপূর্ব্বক অতীতকালে গম ধাতুর উত্তর 'ক্ত' প্রত্যয় দ্বারা নিষ্পন্ন হইয়াছে, সুতরাং 'যাইবেন' এই ভবিষ্যৎকালবোধক ক্রিয়ার সহিত অর্থ-বৈষম্য ঘটে এবং একাকী শব্দে একাধিক লোক বুঝাইতে পারে না, সুতরাং 'তাঁহারা একাকী' এই বাক্যটী অশুদ্ধ হয়।

অশুদ্ধ—আমি আরোগ্য হইয়াছি।

শুদ্ধ—আমি আরোগ্য লাভ করিয়াছি।

বাহুল্যভয়ে প্রত্যেক শব্দের ব্যাকরণদোষ প্রদর্শিত হইল না। অনুধাবনপূর্ব্বক বুঝিয়া লইতে হইবে। নিম্নে মাত্র কতিপয় উদাহরণ প্রদত্ত হইল।—

অশুদ্ধ—বালক কোন ক্রমেই ধৈর্য্য হইল না।

শুদ্ধ—বালক কোন ক্রমেই ধৈর্য্য অবলম্বন করিল না।

অশুদ্ধ—পরমাণু এত সূক্ষ্ম যে, তাহা আর ভাগ হয় না।

শুদ্ধ—পরমাণু এত সূক্ষ্ম যে তাহার আর ভাগ হয় না।

অশুদ্ধ—তখন রাম অতিশয় শৈশব ছিল।

শুদ্ধ—তখন রাম অতিশয় শিশু ছিল।

অশুদ্ধ—তিনি ভারগ্রহণে স্বীকার হয়েন না।

শুদ্ধ—তিনি ভারগ্রহণে স্বীকৃত হয়েন না।

অশুদ্ধ—ইহা অতি আশ্চর্য্য বিষয়।

শুদ্ধ—ইহা অতি আশ্চর্য্যের বিষয়।

অশুদ্ধ—ইহা বিনাশ হইয়াছে।

শুদ্ধ—ইহা বিনষ্ট হইয়াছে।

অশুদ্ধ—তিনি অপমান হইবার ভয় করেন।

শুদ্ধ—তিনি অপমানিত হইবার ভয় করেন।

অশুদ্ধ—তিনি রাজকার্য্যে নৈপুণ্য।

শুদ্ধ—তিনি রাজকার্য্যে নিপুণ।

অশুদ্ধ স্থষ্টি লয় হয়।

শুদ্ধ—সৃষ্টির লয় হয়।

অশুদ্ধ—সে সাক্ষী দিবে না।

শুদ্ধ সে সাক্ষ্য দিবে না।

অশুদ্ধ – মনোমুগ্ধকরী মূর্ত্তি।

শুদ্ধ—মনোমোহিনী মূর্ত্তি।

অশুদ্ধ—সাবধানপূর্ব্বক কার্য্য করিবে।

শুদ্ধ—সাবধানতাপূর্ব্বক কার্য্য করিবে।

অশুদ্ধ—সবিনয়পূর্ব্বক নিবেদন।

শুদ্ধ—বিনয়পূর্ব্বক নিবেদন।

অশুদ্ধ—অসুস্থপ্রযুক্ত পড়িতে পারে না।

শুদ্ধ—অসুস্থতাপ্রযুক্ত পড়িতে পারে না।

অশুদ্ধ—আমার উহা আবশ্যকতা নাই।

শুদ্ধ—আমার উহার আবশ্যকতা নাই।

অশুদ্ধ—লেখা পড়ায় মনের নিবিষ্ট করিবে।

শুদ্ধ—লেখা পড়ায় মনোনিবেশ করিবে।

অশুদ্ধ—যাইবার কালীন দেখিলাম।

শুদ্ধ—যাইবার কালে দেখিলাম।

অশুদ্ধ—সাষ্টাঙ্গসহকারে প্রণাম।

শুদ্ধ—সাষ্টাঙ্গ প্রণাম।

অশুদ্ধ—বিচারে সাপরাধী বলিয়া গণ্য।

শুদ্ধ—বিচারে সাপরাধ বলিয়া গণ্য।

অশুদ্ধ—কৃতকার্য্যপ্রদর্শন।

শুদ্ধ—কৃতকার্য্যতাপ্রদর্শন।

অশুদ্ধ—দুর্জ্জনের সহিত মৈত্রতা করিবে না।

শুদ্ধ—দুর্জ্জনের সহিত মিত্রতা করিবে না।

অশুদ্ধ—তোমার সৌজন্যতায় পরিতুষ্ট হইলাম।

শুদ্ধ—তোমার সৌজন্যে পরিতুষ্ট হইলাম।

অশুদ্ধ—সুবুদ্ধিমান্ বালক।

শুদ্ধ—সুবুদ্ধি বালক।

অশুদ্ধ—তিনি জ্ঞানমান্।

শুদ্ধ—তিনি জ্ঞানবান্।

অশুদ্ধ—তাহার বাক্য গ্রাহ্যযোগ্য নহে।

শুদ্ধ—তাহার বাক্য গ্রাহ্য নহে।

অশুদ্ধ—অভিজ্ঞশালী মন্ত্রী।

শুদ্ধ—অভিজ্ঞতাশালী মন্ত্রী।

অশুদ্ধ—উহা প্রয়োজন নহে।

শুদ্ধ—উহা প্রয়োজনীয় নহে।

অশুদ্ধ—রামের বাহ্যিক সৌন্দর্য্যতা নাই।

শুদ্ধ—রামের বাহ্য সৌন্দর্য্য নাই।

অশুদ্ধ—মহান্ শক্তি বিশ্বের আধার।

শুদ্ধ—মহতী শক্তি বিশ্বের আধার।

অশুদ্ধ—আমার সাবকাশ নাই।

শুদ্ধ—আমার অবকাশ নাই।

| অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|
| উৎকর্ষতা | উৎকর্ষ |
| ঔদার্য্যতা | ঔদার্য্য |
| সদাচারবান্ | সদাচার |
| অজ্ঞানী | অজ্ঞান |
| মহতী মহিমা | মহান্ মহিমা |
| অনাথিনী | অনাথা |
| ভাগ্যমান্ | ভাগ্যবান্ |

| | |
|---|---|
| অনাটন | অনটন |
| দুরাবস্থা | দুরবস্থা |
| দুরাদৃষ্ট | দুরদৃষ্ট |
| মহারাজা | মহারাজ |
| সম্রাজ্ঞী | সম্রাজী |
| স্বামীগতপ্রাণা | স্বামিগতপ্রাণা |
| যুবাগণ | যুবগণ |
| রাজাগণ | রাজগণ |
| মহিমাবর | মহিমবর |
| অধ্যক্ষ | অধ্যক্ষ |
| ধনীগণ | ধনিগণ |
| পক্ষীগণ | পক্ষিগণ |
| দায়ীত্ব | দায়িত্ব |
| ভ্রাতাগণ | ভ্রাতৃগণ |
| পোষ্টাগণ | পোষ্টৃগণ |
| সিঞ্চন | সেচন |
| একত্রিত | একত্র |
| সৃজন | সৃষ্টি |
| সশঙ্কিত | শঙ্কিত |
| সক্ষম | ক্ষম |

ইত্যাদি—

## চিহ্নবোধ।

বাক্যাদির ভাবার্থ সহজে বুঝিবার জন্য বিরাম-বোধক (দাঁড়ি) যতি-বোধক (কমা) সেমিকোলন, সম্বোধন, আশ্চর্য্য-

বোধক, প্রশ্নসূচক প্রভৃতি অন্যান্য বহুবিধি চিহ্ন ব্যবহৃত হইয়া থাকে।

এই চিহ্ন সকলের অপব্যবহারে অর্থাৎ প্রবন্ধাদির মধ্যে একেবারে চিহ্নাদির ব্যবহার না করায় অথবা অনুপযুক্ত স্থানে চিহ্নসকলের সন্নিবেশে বিপরীত অর্থ প্রকাশ পায় এবং স্থান-বিশেষে চিহ্নাদির দোষে উত্তম লেখা হইলেও তাহার কোনই সদর্থ হৃদয়ঙ্গম করা যায় না। আমরা সেই সকল অসুবিধা দূর করিবার জন্য সংক্ষেপে কয়েকটী চিহ্ন ও কোন্ স্থানে কোন্ চিহ্ন বসাইতে হয়, তাহা লিখিলাম।

দাঁড়ি (।)—দুই কি ততোধিক শব্দের একত্র বিন্যাস করিয়া মনের ভাব ব্যক্ত করার নাম বাক্য। এই বাক্যসকলেই এক একটী আকাঙ্ক্ষা থাকে। বাক্যের অর্থবোধ না হওয়া পর্য্যন্ত একটী শব্দের পর আর একটী শব্দ শুনিতে যে বাসনা জন্মে, তাহাকে আকাঙ্ক্ষা বলে। যেমন—"আমি হস্তদ্বারা" এই কথাটী মাত্র বলিলে "গ্রহণ করিব, কি স্পর্শ করিব" ইত্যাদি আকাঙ্ক্ষা থাকে। এই আকাঙ্ক্ষা পূর্ণ হইলে বাক্যের শেষে দাঁড়ি বসাইতে হয়। যথা—আমি হস্ত দ্বারা স্পর্শ করিতেছি। ইত্যাদি—

কমা (,)—পূর্ব্বে যে বাক্য উল্লিখিত হইয়াছে, তাহার এক একটী অংশের নাম বাক্যাংশ। এক বাক্যাংশ অপর বাক্যাংশের সহিত মিলিত হইয়া বিপরীত অর্থ প্রকাশ করিতে না পারে, তজ্জন্যই কমা ব্যবহৃত হয়। বাক্যের মধ্যে বহু বিশেষ্য থাকিলে প্রত্যেক বিশেষ্যের পর একটী করিয়া কমা বসিবে। যথা—গো, মেষ, মহিষপ্রভৃতি পশুসকল মনুষ্যের উপকারী,—এখানে গো, মেষ, মহিষপ্রভৃতি শব্দের পর এক একটী কমা বসিল।

এইরূপ বিশেষণ কি সম্বন্ধপদ ব্যবধানে থাকিলেও কমা ব্যবহৃত হইতে পারে। যথা—বালকের মধুর স্বর, গুরুজনের উপদেশবাক্য তাহার কিছুই ভাল লাগে না। কোন বিশেষণ পদ, আর একটী বিশেষণের অথবা বিশেষণসমূহের সহিত মিলিত হইলে তন্মধ্যে কমা বসিবে। যথা—এই বিশ্বের সৃষ্টিকর্ত্তা, সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তিমান্ ঈশ্বর আমাকে রক্ষা করুন। যদি প্রত্যেক দুইটি শব্দ একত্র মিলিত হইয়া যুগ্ম যুগ্ম রূপে বিন্যস্ত হয়, তবে সেই যুগ্ম শব্দ কমা দ্বারা পৃথক্ করিয়া বুঝাইতে হইবে। যেমন—মনুষ্যের সুখ দুঃখ, ন্যায় অন্যায়, শিক্ষা দীক্ষা, সমস্তই রাজকীয় কর্ম্মচারীর হস্তে। ইত্যাদি—

সংযোজক অব্যয়-ব্যবধানে বিশেষ্যাংশের মধ্যে কমা ব্যবহৃত হয় না। যথা—রাম ও শ্যাম অতি সাধুচরিত্র। উদ্দেশ্য ও বিধেয়ের মধ্যে কমা বসিবে না। যথা—মনুষ্য পশু নহে। আম অতি উৎকৃষ্ট ফল। দুই শব্দ একস্থানে থাকিয়া যদি ভিন্ন ভিন্ন অর্থ না বুঝায়, তবে কমা ব্যবহৃত হইবে না। যথা—ভাবিয়া চিন্তিয়া ফল নাই। ইত্যাদি—

সেমিকোলেন ( ; )—নিকট সম্পর্কিত বাক্যাংশকেই কমা দ্বারা পৃথক্ করা হয়; কিন্তু দূরসম্পর্কিত বাক্যাংশের সন্নিবেশ করিতে হইলে 'সেমিকোলেন' ব্যবহার করিতে হইবে। যথা—ঈশ্বরকে কেহ কখন দেখে নাই; কিন্তু সকল দেশেই ঈশ্বরের অস্তিত্ববিষয়ক আন্দোলন হইয়া থাকে। যদি বাক্যের একাংশ দ্বারাই অভিপ্রায় পূর্ণ হয়, অথচ তাহা আরও স্পষ্ট করিতে, অথবা ইহার যৌক্তিকতা প্রকাশ করিতে অংশান্তর ব্যবহার করিতে হয়, তবে "সেমিকোলেন" বসিবে। যথা—সে মৎস্য দুই প্রকার; এক কণ্টকহীন, অপর কণ্টকযুক্ত। ইত্যাদি—

যদি ক্ষুদ্র ক্ষুদ্র বাক্য ক্রমে একটী অন্যটির পশ্চাদ্‌বর্ত্তী হয় এবং একের উদ্দেশ্য সুব্যক্ত করিবার জন্য অন্যের সাহয্য আবশ্যক না হয় তবে সেখানেও দাঁড়ির পরিবর্ত্তে সেমিকোলেন ব্যবহৃত হইয়া থাকে। যথা—যাজপুর বৈতরণী নদীর তীরবর্ত্তী ; এই স্থানে এক সময় কেশরিবংশীয় রাজাদিগের রাজধানী ছিল ; এখন নামমাত্র আছে। ইত্যাদি—

প্রশ্নবোধক ( ? )—যে বাক্যদ্বারা কোন প্রশ্ন জিজ্ঞাসিত হয়, এইরূপ স্থলে প্রশ্নবোধক চিহ্ন ব্যবহৃত হইয়া থাকে। যথা—তোমার নাম কি ? ইত্যাদি—

একটী বাক্যের মধ্যে বহু জিজ্ঞাস্য থাকিলে, প্রত্যেক বাক্যাংশের পূর্ব্বে প্রশ্ন না বসাইয়া কমা সন্নিবেশিত করিবে এবং বাক্য শেষ হইলে প্রশ্নবোধক চিহ্ন বসাইবে। যথা—কেন তুমি ভীত হইতেছ, তোমার শরীর কাঁপিতেছে কেন, সে শোভা কোথায় গেল—স্বপ্নবৎ কোথায় লুকাইল ? ইত্যাদি—

প্রশ্নজ্ঞাপক বাক্যাংশদ্বারা জিজ্ঞাসিত হইলে কোন কোন স্থানে এই চিহ্ন প্রযুক্ত হয় না। যথা—কেন তাহার পীড়া হইল, ইহাই আমার প্রশ্ন। ঈশ্বর আছেন কি না, তাহাই আমার জিজ্ঞাস্য। আবার স্থানবিশেষে এই চিহ্ন ব্যবহৃত হইতে দেখা যায়। যথা—আমি জানিতে চাই, সে কাজ কি ভাল হইয়াছে ? ইত্যাদি—

আশ্চর্য্যবোধক ( ! )—আকস্মিক হর্ষ, ভয়, বিস্ময়, শোক প্রভৃতি মনের আবেগসূচক বিষয় উল্লিখিত হইলে, বাক্যের অন্তে এই চিহ্ন প্রযুক্ত হয়। যথা—হা বিধাতঃ ! তোমার কেমন বিচার ! কি আশ্চর্য্য ! সে শুনিয়াও শুনিল না ! ইত্যাদি—

সম্বোধন-চিহ্নের আকৃতিও এইরূপ। গভীরতা, ব্যস্ততা বা

সাহায্যবোধক উক্তিতে এবং সম্বোধনপদের শেষেও এই চিহ্ন ব্যবহৃত হয়। যথা—ভগবন্! আমাকে নিস্তার কর। ইত্যাদি। এতদ্ভিন্ন অন্যান্য স্থলে সম্বোধনে এই চিহ্নের পরিবর্ত্তে কমাও বসিয়া থাকে। যথা—রাম, কা'ল তুমি আমার এখানে আসিবে।

ড্যাশ্ ( — ) কমা হইতে দীর্ঘতর অবসান বুঝাইলে কমার পরিবর্ত্তে এই চিহ্ন ব্যবহৃত হয়। যথা—আপনি ক্ষত্রিয়কুলের সূর্য্য—আপনার দ্বিতীয় নাই। যে স্থলে বাক্যাংশের শেষে কমা বসিয়াও পরপদের সহিত বিশেষ ঘনিষ্ঠ সম্বন্ধ থাকে, সেরূপ স্থলে ",—" এইরূপ চিহ্ন ব্যবহৃত হয়, ইহাকে কমা-ড্যাশ্ বলে। যথা—আমি সেখানে গিয়া দেখিলাম,—রাম পড়িতেছে। দীর্ঘ দীর্ঘ বাক্যে একটি কমাড্যাশ্ শেষ হইয়াও পরবর্ত্তী বাক্যাংশের সহিত পূর্ব্ব-পদের সম্বন্ধ থাকিলে ";—" এই চিহ্ন বসিয়া থাকে, ইহাকে সেমিড্যাশ্ বলে। যথা—উপাধ্যায় মহাশয় বলিলেন,—বৎস! তোমার অধ্যবসায় দর্শনে আমার বোধ হইতেছে ;—তুমি কালে একজন অদ্বিতীয় পণ্ডিত হইবে। একটি বাক্যের শেষ হইলেও যদি বাক্যান্তরের সহিত সম্বন্ধ থাকে, তবে '।—' এই চিহ্ন প্রযুক্ত হয়। ইহাকে দাঁড়িড্যাশ্ বলে। যথা—রাম পড়িতে পড়িতে নিদ্রিত হইয়াছিল।—নিদ্রা যাইতে যাইতে স্বপ্নে মা মা বলিয়া কাঁদিয়া উঠিল। ইত্যাদি—

আসক্তি বা সমাসবোধক (-)—দুই বা ততোধিক পদের সমাস হইলে স্পষ্টরূপে বুঝাইবার জন্য প্রত্যেক পদের মধ্যে এই চিহ্ন ব্যবহৃত হয়। যথা—তিনি সতৃষ্ণ-নয়নে দৃষ্টি করিতেছেন। রাজ-প্রতিনিধি রাজ্য-শাসন করিতেছেন। ইত্যাদি। চিরপ্রচলিত শব্দ-সকল সমাসস্থ হইলেও তাহাতে এই চিহ্ন ব্যবহার করিবার প্রয়ো-

জন নাই। যথা—ধর্ম্মশাস্ত্র, পুষ্পবৃক্ষ, সর্পবিষ, রাজনীতি ইত্যাদি। এস্থলে 'ধর্ম্ম ও শাস্ত্র' এই সমাসগত পদের মধ্যে চিহ্ন বসিল না। কোন কোন শব্দ এক পংক্তিতে লিখিয়া যদি তাহার কিয়দংশ অপর পংক্তিতে লিখিতে হয়, তবে পংক্তিশেষে এই চিহ্নের ব্যবহার করিতে হয়।

উদ্ধৃত—(" ")—বাক্য-মধ্যে কোন প্রাচীন গ্রন্থাদি বা কোন প্রসিদ্ধ ব্যক্তির কথা উল্লিখিত হইলে, এই চিহ্ন ব্যবহৃত হয় এবং সেই ব্যক্তির কি গ্রন্থের নাম উক্ত চিহ্নের মধ্যে থাকে। ইহাকে 'কোটেশন' বলে। যথা—এ বিষয় "রামায়ণ"গ্রন্থখানি দেখিলেই মীমাংসিত হইবে। কবিবর "কালিদাস" আজও কাব্যজগতে জীবিত রহিয়াছেন। বাক্যের সন্দিগ্ধতা দূর করিবার জন্য বহু অক্ষরের মধ্যে একটীকে চিহ্নিত করিতে হইলে এই চিহ্ন ব্যবহৃত হয়। যথা—"ষ" গুলি যেন "য" র মত হইয়া রহিয়াছে। যখন বাক্যের মধ্যগত থাকিয়া শব্দসকল বাক্যের সহিত উচ্চারণে কর্কশ হইয়া পড়ে, অথচ সেই সকল শব্দের বিন্যাস না করিলে বাক্যের অর্থ প্রকাশ হয় না, এরূপ স্থলে এই চিহ্নের ব্যবহার দেখা যায়। যথা—শিশু "মা রক্ষা কর, মা রক্ষা কর" বলিয়া কাঁদিয়া উঠিয়াছে।

বন্ধনী ( ) বা ব্রাকেট্ [ ]—উচ্চারিত বাক্যের অভাব পূরণ করিতে বা ভ্রম সংশোধন করিতে এই চিহ্ন ব্যবহৃত হয়। যথা—এক বাজারে জিনিসের দুই দর হইতে পারে না (খুচরা দোকানে যদিও হয়, বড় কারবারে হয় না) সুতরাং পাঁচুও যে দরে বিক্রয় করিবে, নকড়ির দোকানেও তাহাই।

লুপ্ত (')—কোন অক্ষরের লাঘব করিতে হইলে এই চিহ্ন ব্যবহৃত হয়। যথা—চিকিৎসক মহাশয় দু'এক দিনের জন্য

আমাকে বেড়াইতে নিষেধ করিয়াছেন। এখানে "ই" পরিত্যক্ত হইয়াছে বলিয়া এই চিহ্ন ব্যবহৃত হইল।

এতদ্ভিন্ন *, †, ‡, ¶, ও § প্রভৃতি কতকগুলি চিহ্ন আছে, বাঙ্গালায় ইহাদিগের কোন নাম দেখিতে পাওয়া যায় না। ইংরাজিতে ইহারা ষ্টার, প্লাস, ডাইগার, ডবল-ডাইগার ইত্যাদি নামে অভিহিত। কোন সম্পাদকীয় মন্তব্য প্রকাশ করিতে হইলে পুস্তকের নিম্নভাগে এই সকল চিহ্ন সন্নিবেশিত করিয়া মন্তব্যের প্রথমে এই চিহ্নগুলি বসাইয়া লিখিতে হয়। ইহাদের বিভিন্ন আকৃতিগত কোন অর্থ নাই, তবে একের অধিক মন্তব্য হইলে প্রথমে ষ্টার, পরে ডাইগার এইরূপে চার পাঁচটী মন্তব্য লিখিতে পারা যায়। ইহার অধিক মন্তব্য লিখিতে হইলে বন্ধনীর মধ্যে ক, খ, গ কিংবা ১, ২, ৩ ইত্যাদির সন্নিবেশ করিয়া মন্তব্য লিখিতে হয়।

# বাঙ্গালা প্রবন্ধ।

## ১। জন্মভূমি। (বক্তৃতা-নিয়মে)

মাতৃগর্ভ হইতে ভূমিষ্ঠ হইবামাত্র এই বিশাল ব্রহ্মাণ্ডখণ্ডের যে অংশটুকু বুক পাতিয়া আমাদিগকে সাদরে গ্রহণ করে, তাহার নাম জন্মভূমি। মানব! এই যে ক্ষুদ্র অতিক্ষুদ্র স্থানটুকু যাহা তোমাকে গর্ভ-বিচ্যুতিকালে আশ্রয় দিয়া, এই ভূপৃষ্ঠের সৃষ্টিস্থিতি-প্রলয়মাহাত্ম্য পরিদর্শন করিবার অধিকারী করিয়াছে, তাহার প্রতি তোমার অন্তরের স্নেহ, ভালবাসার আকর্ষণ কত গভীর কেমন নিষ্কলঙ্ক ও স্বাভাবিক তাহা একবার ভাবিয়াছ কি? যদি না ভাবিয়া থাক, যদি ঐ জগদ্দুর্ল্লভ পরিপাটী দ্রব্যটির নৈসর্গিক

উল্লাসপ্রদ আস্বাদ গ্রহণে উপেক্ষা করিয়া থাক, তবে তুমি নিতান্ত বর্ব্বর, অপ্রেমিক ও অন্তঃসারশূন্য জড়পিণ্ড মাত্র। একবার মানসপটে সেই স্থানটির চিত্র আঁকিয়া লও, দেখিবে—তাহার মত প্রাণপ্রতিম স্থান আর দ্বিতীয় নাই। যথায় তোমার জন্ম, তাহা তৃণনির্ম্মিত শতচ্ছিদ্রযুক্ত একখানি কুটিরময় হইলেও তুমি যদি জন্মভূমিপ্রিয় হও, দেখিবে—তাহা প্রকাণ্ড সুদৃশ্য হর্ম্ম্যাবলী-শোভিত রাজভবন অপেক্ষাও প্রীতিপ্রদ। যে গ্রামে তোমার উৎপত্তি তাহা ভীষণ শ্বাপদসঙ্কুল বৃক্ষগুল্মপরিবেষ্টিত হইলেও তোমার নিকট ভীতি-বিবর্জ্জিত শান্তিপ্রদ বলিয়া প্রতীয়মান হইবে। তোমার জন্মপল্লী নানাবিধ পূতিগন্ধ মলমূত্রাদিতে কলুষিত হইলেও, রাজকীয় শাসনে সংস্কৃত বহুযত্নপরিষ্কৃত অনিন্দ্যসুন্দর রাজধানীর তুলনায় মধুরতর বলিয়া মনে হইবে। তুমি কখনও বিদেশের সেবা করিবার সুযোগ পাইয়াছ কি, যদি না পাইয়া থাক, তবে একবার দেশ ছাড়িয়া বিদেশে যাও, দেখিবে—তোমার জন্মভূমি-চুম্বকে মানসলৌহ এতই সমাকৃষ্ট হইবে—জলযানের মাস্তুলোপরি উড্ডীয়মান নিশান যেমন পরিত্যক্ত স্থানের দিকে লক্ষ্য রাখিয়া কেবলই উড়িতে থাকে, তুমি যেখানেই যাওনা কেন, তোমার মানসনিশানটিও সেইরূপ তোমার জন্মভূমির দিকে লক্ষ্য রাখিয়া অবিরত উড়িতে থাকিবে; বিদেশের শত শত সুখস্বাচ্ছন্দ্য শোভা সম্পদ্ কিছুতেই তোমার সেই উড্ডীয়মান মানসনিশানকে ফিরাইতে পারিবে না। তোমার সেই আবাসস্থানের চির-পরিচিত ছবি, পরিজনবর্গের কোলাহল-পূর্ণ নানারূপ তরুলতাকীর্ণ বনভূমির মনোলোভা শোভাস্মৃতি প্রভৃতি স্বতঃই হৃদয়তন্ত্রীকে গুরুতর আকর্ষণ করিয়া তোমার সেই নীরস বিদেশবাসকেও স্বর্গের সুষমায় বিভূষিত করিবে।

একবার স্থিরভাবে চিন্তা করিয়া দেখ, দেখিবে কত শত শত মহীয়ান্ মহাপুরুষ জন্মভূমির মঙ্গলকামনায় আত্মোৎসর্গ করিয়া গিয়াছেন, কত শত মনীষী বিদেশের মনোবিমোহন সহস্র সহস্র প্রলোভন পরিত্যাগ করিয়া স্বকীয় বিদ্যাবত্তা স্বদেশের উন্নতিকল্পে নিয়োজিত রাখিয়াছেন, অগণিত ধনী মানবের অর্থ সম্পত্তি জননী জন্মভূমির সেবাব্রতে নিয়ত ব্যয়িত হইতেছে।

জন্মভূমির প্রতি কিরূপ ভক্তিপ্রদর্শন করিতে হয়, আমাদের রাজপুরুষগণের নিকট শিক্ষা কর—অপূর্ব্ব শিক্ষা পাইবে। দেখ, তাঁহারা এই ভারতে কেহ দেশশাসন ব্যপদেশে, কেহ বা বাণিজ্যের জন্য আগমন করেন, বলিতে হইবে,—অসাধারণ অধ্যবসায়বলে ও বুদ্ধিমত্তায় সকলেই কৃতকার্য্য হইয়া থাকেন। ভারতে সুখ বিলাসের সামগ্রীর অভাব নাই, কৈ তাঁহারা ত জন্মভূমি ভুলিয়া গিয়া আমাদের ভারতে চিরবাস করেন না। পাছে, অর্থোপার্জ্জনে সিদ্ধকাম হইয়াও তাঁহারা জন্মভূমি ভুলিয়া গিয়া এই স্থানেই চিরবাস করেন, এজন্য নিয়ম প্রকটিত আছে যে—এখানে কোন ইংরাজই নিজে বসবাস করিবার জন্য স্থায়িরূপে বাটী নির্ম্মাণ করিতে পারিবেন না। তাঁহারা অক্ষরে অক্ষরে এই নিয়ম প্রতিপালন করিয়া থাকেন, অর্থ-কামনা পূর্ণ হইলে আর অর্দ্ধ দণ্ডও এই স্থানে অবস্থান করেন না, অমনি তাঁহাদের সেই জন্মভূমি মনে পড়িয়া যায়, ভোগের আবাস ভারত-ভূমির দিক্ আর ফিরিয়াও চান না। জন্মভূমির প্রতি ব্যগ্রভাবে ছুটিতে থাকেন।

কৈ! তোমরা তাহা কর কি? তুমি সহরে আসিয়া উত্তম চাকুরী পাইয়া সহস্রাধিক টাকা মাসে উপার্জ্জন করিয়াছ; এক্ষণে বৃদ্ধ হইয়াছ,—অর্দ্ধ সহস্র মুদ্রা পেন্সন। কিন্তু জন্মভূমি তোমার

একবারও মনে পড়ে কি? তোমার পৈতৃক বাসভবন ভূমিসাৎ, দেবালয় নিষ্প্রদীপ, পুষ্করিণী জলহীন; তোমার বাসভূমির চতুষ্পার্শ্বস্থ দুঃস্থ দরিদ্র প্রতিবেশীরা কেহ হা অন্ন, কেহ হা জল, কেহ বা ম্যালেরিয়ার তাপে ক্লিষ্ট হইয়া অর্দ্ধ মৃতবৎ পড়িয়া আছে, তুমি দেখিয়াও দেখ না, নিজের ভোগবিলাসে ভুলিয়া গিয়া কেবল আত্মসর্ব্বস্ব হইয়াছ। তোমাকে কি বলিয়া সম্বোধন করিব—জানিনা, অভিধানে খুঁজিয়া পাইনা।

একবার তির্য্যগ্‌যোনির জন্মভূমিবাৎসল্য অবলোকন কর;—

বাসঃ কাঞ্চনপিঞ্জরে নৃপকরাম্ভোজৈস্তনূমার্জ্জনং
পেয়ং স্বাদুরসালদাড়িমফলং পীযূষতুল্যং পয়ঃ।
পাঠঃ সংসদি রামনাম সততং ধীরস্য কীরস্য মে
হা হা হন্ত! তথাপি জন্মবিটপিক্রোড়ে মনো ধাবতি॥

একদা রাজসভাস্থিত স্বর্ণপিঞ্জরাবদ্ধ একটী পাখী বলিয়াছিল,—কাঞ্চন-পিঞ্জরে আমার বাস, স্বয়ং রাজা করকমল দ্বারা আমার শরীর মার্জ্জনা করেন, রসাল স্বাদু দাড়িম্ব ফল আমার ভক্ষ্য, আমি অমৃততুল্য জল পান করি এবং রাজসভায় রামনাম কীর্ত্তিত হয়, আমি সতত তাহা শ্রবণ করিয়া থাকি; কিন্তু বলিতে দুঃখ হয়, তথাপি আমি যে তরু-কোটরে জন্মগ্রহণ করিয়াছি, তথায় আমার মন প্রধাবিত হয়।

যদি কেহ বলে—"আমি জন্মভূমি ভালবাসি না।" তবে আমরা মুক্তকণ্ঠে বলিব তাহার হৃদয় নিতান্ত হেয়,—পশু পক্ষীর হৃদয় অপেক্ষাও নিম্নতর কলুষিত ও ঘৃণিত। প্রিয়তম পুত্রশোক মানুষ সহিতে পারে, পিতৃমাতৃবিয়োগ দুঃখ ভুলিতে পারে, কিন্তু নির্ব্বাসন যন্ত্রণা অসহ্য—অভ্রান্ত।

ভাই! জন্মভূমির নিকট যে তুমি কি পরিমাণে ঋণী, তাঁহার নিকট যে তোমার দায়িত্ব সম্পূর্ণরূপে অপরিহার্য্য, তাহাও একবার মনে মনে আলোচনা কর; জন্মিবামাত্র যে মাতৃস্তন্যের উপর তোমার জীবন নির্ভর করে, তাহা এই কল্যাণদায়িনী জন্মভূমির প্রদত্ত শস্য ফল জল-প্রভৃতি হইতে জাত। তারপর দেখ, জন্ম হইতে মরণ কাল পর্য্যন্ত সুখে দুঃখে, সম্পদে বিপদে, রোগে স্বাস্থ্যে সর্ব্বমঙ্গলা জন্মভূমির রসরক্তোৎপন্ন সামগ্রীসমূহের উপরই তোমার জীবন মরণ নির্ভর করে। গর্ভধারিণীর বুকে আঘাত করিলে হয় ত' তিনি কুপিতা হইলেও হইতে পারেন, কিন্তু এই সর্ব্বংসহা জন্মভূমি চিরদিন তোমার কঠিন অত্যাচার-যাতনা সহ্য করিয়াও তোমার ভারবহনে কুণ্ঠিতা হন না। গর্ভধারিণী হয় ত' তোমার দোষ দেখিয়া তোমায় ভৎসনা করিতে পারেন, কিন্তু জন্মভূমির হৃদয় কর্ষণ করিয়া তুমি আহার্য্য সংস্থান করিতেছ, বুক খুঁড়িয়া পানীয় লইতেছ, আর অবিরত পদদলনে তাঁহার হৃদয়টাকে একেবারে পিষিয়া দিতেছ, তবুও সহনশীলা মা আমাদের নীরবভাবে সকলই সহিতেছেন। এমন সর্ব্বসুখবিধাত্রী জন্মভূমি জননীর মাহাত্ম্য ভাবে ভাষায় বিস্তৃত করিবার অধিকার বা শক্তি মানবীয় হৃদয়ের অধীনতায় আইসে না—আসিতেও পারে না।

বন্ধুবর! স্বর্গ কোথায় জানি না—সে কেমন স্থান, কিরূপ সুখসম্পদের আস্পদ, তাহাও বুঝি না; আমাদের মনে হয়,—জননী জন্মভূমির শোভাসৌন্দর্য্য, সুখসম্পদ্ জগতে অতুলনীয়। তাই বুঝি কবি গাহিয়াছেন—"জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী"॥ ইত্যাদি ইত্যাদি

---

## ২। দুর্ভিক্ষ। (প্রবন্ধ)

যৎকালে ভিক্ষালাভের অভাব হয়, অর্থাৎ দুঃখেও যখন ভিক্ষা মিলে না, লোকে সেই কালকেই দুর্ভিক্ষ বলিয়া থাকে। দুর্ভিক্ষের আলোচনা করিতে গেলে কৃষির কথা স্বততই আসিয়া পড়ে, কেননা শস্যই মানবের জীবন, শস্যের অভাবই দুর্ভিক্ষের একমাত্র কারণ। দেশে যে পরিমাণ শস্যের প্রয়োজন, সেইরূপ শস্যের অনুৎপত্তি এবং আকস্মিক কোন কারণে উৎপন্ন শস্যের বিনাশ, দুর্ভিক্ষের এই সকল কারণই প্রধানরূপে নির্দ্দিষ্ট হইয়াছে।

ইতিহাস পুরাণাদির আলোচনায় দেখিতে পাওয়া যায়,—এই দুর্ভিক্ষ-রাক্ষসীর করালকবল অবলোকন করে নাই, ভূতলে এমন গ্রাম নগর বা জনপদ খুব কমই আছে। তবে উহা এখন যেমন নিত্য নয়নপথের সামগ্রী হইয়া পড়িয়াছে, পূর্ব্বে এরূপ ছিল না। ইহা অবশ্য আমাদেরই দুর্ভাগ্য-ফল বলিতে হইবে।

এই দুর্ভিক্ষ সম্বন্ধে নানা জনে নানারূপ কহিয়া থাকেন; কেহ বলেন, ভূমির উর্ব্বরা শক্তি লোপ পাইয়াছে, পূর্ব্বের মত শস্য সমুৎপন্ন হয় না, কাজেই দুর্ভিক্ষ হইয়া থাকে। কেহ বলেন,—শস্য পূর্ব্বের মতই হইতেছে, কিন্তু লোক সংখ্যা দিন দিন এতই বাড়িতেছে যে, প্রচুর শস্য জন্মিলেও তদ্দ্বারা সকলের সমভাবে পূর্ত্তি হইতেছে না।

কেহ বলেন,—বর্ত্তমান শিক্ষার মোহে মুগ্ধ হইয়া কৃষককুল কুলপরম্পরাগত কৃষিকার্য্য পরিত্যাগ করিয়া চাকুরী প্রভৃতি অবলম্বন করিয়াছে, ক্রমে কৃষকের সংখ্যা হ্রাস হওয়ায় সুচারুরূপে চাষ-বাসের কার্য্য চলিতেছে না, তাই শস্য কম উৎপন্ন হইতেছে। যাহাই হউক, সকল দিকেই শস্যের অল্পতাই দুর্ভিক্ষের কারণ

বলিয়া ঘনঘটারবে কীর্ত্তিত হইতে দেখা যায়। আবার কেহ বলেন,—বিধাতার কোপে সমস্তই নষ্ট হইতেছে, তাই দুর্ভিক্ষ আমাদের চিরসুহৃচর হইয়া পড়িয়াছে।

শস্যের অল্পতা অবশ্যই দুর্ভিক্ষের কারণ ইহা কে না স্বীকার করেন। কিন্তু এই শস্যাল্পতা, কেন হয়, কিসে হয়, ইহার বিচার করিতে গিয়া আমরা এই সকল মতের কোনটীরই তর্কহীন সমর্থন করিতে পারি না; কারণ সকল মন্তব্যের মধ্যেই এক একটী 'কিন্তু' আসিয়া পড়ে।

প্রথমোক্ত মতের উর্ব্বরতাশক্তির অল্পতা না হয় স্বীকার করিতে পারি, কালমাহাত্ম্যে ও কৃষককুলের যত্নাভাবে ভূমির উর্ব্বরতাশক্তির লোপ হইতে পারে; কিন্তু একদিকে যেমন, উর্ব্বরতাশক্তি কমিয়া গিয়া শস্য কম হইতেছে, অপর দিকে আবার তেমনই কত অনুর্ব্বর ক্ষেত্র উর্ব্বর হইতেছে, কত বিল জলা আবাদ হইয়া শস্যশালিনী ভূমিতে পরিণত হইতেছে; ইহাতে শস্যপরিমাণ-হ্রাসের কোনই কারণ আমরা দেখি না।

দ্বিতীয়োক্ত মতের আলোচনায় দেখিতে পাওয়া যায়,—তথা-কথিত লোকসংখ্যা-বৃদ্ধি দুর্ভিক্ষের কারণ নহে; কারণ, লোক সংখ্যা যে সকল দেশে সকল জাতির মধ্যেই সমান বর্দ্ধিত হইতেছে, এমন নয়, কোন জাতিতে বৃদ্ধি, কোন জাতিতে হ্রাস, এই হিসাবে ধরিতে গেলেও দেখা যায়—পাপে পুণ্যে সমান।

তৃতীয় মতও আমরা সমর্থন করি না, কারণ, যেমন কৃষককুল অল্প বিদ্যার প্রভাবে স্বীয় কৌলিক চাষ-বাস পরিত্যাগ করিয়া চাকুরির দিকে প্রধাবিত হইয়াছে, তেমন আবার ইংরাজ-রাজের প্রবর্ত্তিত পাশ্চাত্য কৃষি-কৌশল অবলম্বনে কত শত উচ্চ শিক্ষিত

ভদ্রসন্তান চাকুরির প্রতি বীতশ্রদ্ধ হইয়া কৃষি-বিষয়ে মনোনিবেশ করিতেছেন, ইহাতে উত্তম উত্তম কৃষির সমধিক উন্নতি সাধিত হইতেছে, সন্দেহ নাই।

তারপর বলিবে—বিধাতার কোপ। বিধাতার কোপ আমাদের মতন অক্রিয় মানবের প্রতি হওয়া অসম্ভব নহে, কারণ আর্য্যযুগের মতন আর সে যাগযজ্ঞ নাই, আর সে হোমধূম নাই, সুতরাং যথাকালে মেঘসঞ্চার ও বৃষ্টিপাতের অভাব হইয়াছে, কাজেই শস্যোৎপত্তির ইহাও যে এক অন্তরায় নহে—এ কথা বলিতে পারা যায় না। শাস্ত্র বলেন,—

"অগ্নৌ প্রাস্তাহুতিঃ সম্যগাদিত্যমুপতিষ্ঠতে।
আদিত্যাজ্জায়তে বৃষ্টির্বৃষ্টেরন্নং ততঃ প্রজাঃ॥"

অর্থাৎ অগ্নিতে সম্যক্ আহুতি প্রদত্ত হইলে সেই আহুতি তপনদেবে উপনীত হইয়া তাহার প্রীতিবর্দ্ধন করে, তপন সন্তুষ্ট হইলে তাহা হইতে বৃষ্টিপাত হয়, বৃষ্টি হইতে অন্ন জন্মে ; আর অন্ন জন্মিলেই তাহা হইতে প্রজা জন্মে ও রক্ষিত হয়।

শস্যের অল্পতা সম্বন্ধে ইহা এক অপরিহার্য্য কারণ হইয়া দাঁড়াইয়াছে। অবশ্য কেহ কেহ এই অদৃষ্ট-কারণের অনুমোদন করেন না ; কিন্তু যাঁহাদের বাক্যে কোন ভ্রম প্রমাদ নাই, ইহা সেই আপ্তবাদী ঋষিগণের বাক্য, সুতরাং অভ্রান্ত। অতএব এই সকল ঋষিবাক্যে বিচার বিতর্ক করা আমরা কোন মতেই যুক্তিসিদ্ধ বলিয়া মনে করি না।

অনেকে কহিয়া থাকেন,—ইতিপূর্ব্বে যখন যে দেশে দুর্ভিক্ষ উপস্থিত হইত, তখন সে দেশের জনপ্রাণী সমস্তই বিনষ্ট হইয়া যাইত ; কারণ তখন রেল ষ্টীমার ছিলনা, সুতরাং অন্যস্থান হইতে

দুর্ভিক্ষপ্রপীড়িত দেশে শস্যাদির সরবরাহ চলিত না, কাজেই ঐরূপ ঘটিত। সম্প্রতি রেল ষ্টীমার হওয়ায় সে পক্ষে অনেক সুবিধা ঘটিয়াছে। দুর্ভিক্ষ উপস্থিত হইলেও তাদৃশ প্রাণিক্ষয় হয় না।

এ কথা আমরা স্বীকার করি; কিন্তু রেল ষ্টীমার যেমন দুর্ভিক্ষ পীড়িত প্রাণিগণের জীবনরক্ষার পক্ষে এক অনুকূল হেতু হইয়া দাঁড়াইয়াছে, অপর দিকে আবার এই রেল ষ্টীমারই দুর্ভিক্ষের অপর এক প্রতিকূল পথ বিস্তার করিয়া দিতেছে। এই কথাটীর একটু বিশ্লেষণ করিয়া বলি;—মোটামুটি ধরিতে গেলে রেল ষ্টীমারই আমাদের দেশে দুর্ভিক্ষের প্রধানতম কারণ। রেল ষ্টীমার যোগে নানাদেশে শস্য নীত হওয়ায়,যে দেশের লোক কখনও আমাদের ভারতীয় শস্য খাদ্যরূপে ব্যবহার করিত না, তাহারাও এখন সুখলভ্য মনে করিয়া ভারতীয় শস্যের প্রচুর ব্যবহার করিতেছে। তবেই বুঝিয়া দেখুন, একদিকে যেমন শস্যের অল্পতা, অপরদিকে আবার তেমনই দেশে বিদেশে রপ্তানী; কাজেই শস্যের অল্পতা হইতেছে, আর শস্যের অল্পতা হওয়াতেই দুর্ভিক্ষও অনিবার্য্য হইয়া উঠিয়াছে।

আমরা সংবাদ-পত্রাদিতে যখন দুর্ভিক্ষের চিত্র প্রদর্শন করি, তখন আতঙ্কে শরীর শিহরিয়া উঠে। দুর্ভিক্ষের কতই বিভীষিকা আমাদের কর্ণগোচর হয়,—দুর্ভিক্ষের শেষ অবস্থায় কত লোক অনশনে, কত অর্দ্ধাশনে, কত লোক পত্রভোজনে, আবার কত লোক পত্রমাত্রও প্রাপ্ত না হইয়া জীবন বিসর্জ্জন করিতেছে। দুর্ভিক্ষ-রাক্ষসীর প্রাদুর্ভাব হইলে মানবগণের কদাহার অনাহারে দুর্ভিক্ষের চিরসহচরী কলেরা মূর্ত্তি আসিয়া দেখা দেয়, তখন নানা কারণে জীবনিবহ ধ্বংসের মুখে অগ্রসর হইতে থাকে।

ধ্বংস এতই ক্ষিপ্র গতিতে সাধিত হয়, যে,শবদেহের সম্যক্ সংকার অসম্ভব হইয়া পড়ে, তখন আমিষাশী শৃগাল কুক্কুরগণ শবমাংস ভোজনে উন্মত্ত হইয়া কত কত জীবন্ত জন্তুরও প্রাণ সংহার করিতে থাকে। এমন কি, ক্রমে সমস্ত জনপদ ধ্বংস হইয়া যায়।

ইহ জগতে যত প্রকার আপদ্ আছে, দুর্ভিক্ষ তাহাদের মধ্যে প্রাধানতম আপদ্। এই জন্য শাস্ত্রকারগণ বান্ধবের পরিচয় দিতে গিয়া বলিয়া থাকেন,—

উৎসবে ব্যসনে চৈব দুর্ভিক্ষে রাষ্ট্রবিপ্লবে।
রাজদ্বারে শ্মশানে চ যস্তিষ্ঠতি স বান্ধবঃ॥

অর্থাৎ উৎসব সময়ে, বিপৎকালে, দুর্ভিক্ষে, রাষ্ট্রবিপ্লবে, রাজ-দ্বারে কিংবা শ্মশানে, যে সহায় হয়, তাহাকেই প্রকৃত বান্ধব বলে। ইহা একটী অতি ভীষণ আপদ্ হইলেও বিধাতার নিয়মে কখনও দীর্ঘকাল স্থায়ী হয় না; অবশ্য ইহা বিধাতার অনুগ্রহই বলিতে হইবে। কেননা, এইরূপ আপদ্ অধিক দিন স্থায়ী হইলে ইহাদ্বারা এক কালেই প্রলয় সাধিত হইত। দুর্ভিক্ষের তাড়নায় মানব, পাছে দস্যুতা ও তাস্কর্য্যাদি বিবিধ কুপথ অবলম্বন করিয়া জীবিকার্জ্জনে যত্নবান্ হয়, এজন্য উপদেশচ্ছলে শাস্ত্রকারগণ বলিয়া থাকেন;—

দুর্ভিক্ষমল্পং স্মরণং চিরায়ুঃ।

অর্থাৎ দুর্ভিক্ষ অধিক দিন স্থায়ী হইবে না, কিন্তু মানব! যদি দুর্ভিক্ষের তাড়নায় কোন কুকার্য্য কর, তবে তাহা চিরকালেও বিলুপ্ত হইবে না।

ঋষিগণ কহিয়া গিয়াছেন,—দুর্ভিক্ষ উপস্থিত হইবার পূর্ব্বে বক্ষ্যমান লক্ষণনিচয় দৃষ্টিগোচর হয়;—

শৃগাল কুক্কুরগণ শ্মশান হইতে শবমাংস লইয়া নগরমধ্যে প্রবেশ করে; কখন অতিবৃষ্টি বা অনাবৃষ্টি দেখা দেয়; সহসা মূষিকাদির উপদ্রব উপস্থিত হয়; কোন অজ্ঞাতদেশ হইতে পঙ্গপাল আসিয়া দেশ ছাইয়া ফেলে; পক্ষিগণ মানবদিগের পীড়াদায়ক হয়; রাষ্ট্রবিপ্লবে বসুন্ধরা উপপ্লাবিত হয়; বিবিধবর্ণের ধূমকেতু প্রাদুর্ভূত হয়। আচার্য্য বরাহমিহির বৃহৎসংহিতা নামক জ্যোতিষ-গ্রন্থে এ সকল বিষয়ে বিশেষ আলোচনা করিয়াছেন এবং তিনি প্রসঙ্গতঃ এ সকলের যথাযথ শান্তির উপায়ও বিধিবদ্ধ করিয়া গিয়াছেন, আমরা বাহুল্যভয়ে সে সকলের উল্লেখ করিলাম না।

হে মানব! যদি এই দুর্ভিক্ষ রাক্ষসীর করাল কবল হইতে আত্মপ্রাণ রক্ষা করিতে চাও, যদি দুর্ভিক্ষের দিনে নিজের প্রাণ রক্ষা করিয়া তোমার দুঃস্থ দরিদ্র প্রতিবেশীকে অন্ন দান করিয়া বাঁচাইতে চাও, তবে শত প্রাণে শস্য উৎপন্ন ও শস্য সঞ্চয় কর; হয়ত তোমার প্রভূত স্বর্ণ রজত মুদ্রা আছে, কিন্তু শস্যের অভাব হইলে তোমার সেই স্বর্ণ মুদ্রায় কি করিবে তাহা তখন ধূলির সহিত তুল্যমূল্য হইবে। এবিষয়ে একটী সংক্ষিপ্ত উদাহরণ উল্লেখ করিয়া আমাদের এ প্রবন্ধের উপসংহার করি।

একদা কোন এক জমিদারের জনৈক দ্বারবান বহু কালের চাকুরীর উপার্জ্জিত অর্থ হইতে একটী স্বর্ণ মুদ্রা সঞ্চয় করে ঐ স্বর্ণ মুদ্রাটী তাহার সঙ্গেই থাকিত, কদাচ উহা ভাঙ্গাইয়া ব্যয় করিত না। তাহার জীবনে এমন অনেক অনিবার্য্য কারণ জুটিয়াছিল যে মুদ্রা না ভাঙ্গাইলে উপায় নাই, কিন্তু সহস্র বাধা বিপত্তি অতিক্রম করিয়াও সে তাহা ভাঙ্গায় নাই,—বস্ত্রগ্রন্থিতে সুদৃঢ় ভাবেই ঐ স্বর্ণমুদ্রা রক্ষিত করিয়া আসিতেছিল।

দৈবাৎ সেই দেশে দারুণ দুর্ভিক্ষ উপস্থিত হয়, ক্রমে শস্তের এমনই অভাব হয় যে, দ্বিগুণ, ত্রিগুণ, চতুর্গুণ, এমন কি অষ্টগুণ মূল্য দিলেও চাউল মিলিত না; দ্বারবান্ তখন স্বর্ণ মুদ্রার সদ্ব্যয়ের অবসর বুঝিল, সে মুদ্রা লইয়া পল্লীতে প্রবেশ করিল। কিন্তু বলিব কি, চাউলের এমনই অভাব যে, সে কালের স্বর্ণ মুদ্রা, অন্ততঃ ২৪'২৫ টাকা মুল্যের সেই স্বর্ণ মুদ্রা, তাহা দিয়াও সে অর্দ্ধসের তণ্ডুল লাভ করিতে পারিল না। তখন সে ক্রোধে ক্ষোভে নদীতীরে আসিয়া সেই স্বর্ণ মুদ্রাটি অতল জলে ফেলিয়া দিল এবং বলিল,—"এ শালা কুচ্ কাম্‌কে নহি হ্যায়।" অনন্তর তাহার কি গতি হইল, পাঠক সহজেই বুঝিয়া লইবেন।

দুর্ভিক্ষের দিন না আসিলে ধন কাহাকে বলে বুঝিতে পারা যায় না, এই সব বুঝিয়াই মনে হয়, ব্যাকরণগ্রন্থকারগণ স্বস্ব ব্যাকরণে "ধান্যেন ধনবান্" ইত্যাদি প্রয়োগের সন্নিবেশ করিয়া গিয়াছেন। ইত্যাদি

## শুদ্ধাশুদ্ধিবিবেক।

কোন একটী অশুদ্ধ বাক্য শুদ্ধ করিতে হইলে, প্রথমে তাহার অর্থ উত্তমরূপে হৃদয়ঙ্গম করিবে। অনন্তর কর্ত্তা, ক্রিয়া, কর্ম্ম, বিশেষ্য, বিশেষণ, ক্রিয়াবিশেষণ প্রভৃতি প্রত্যেক পদে ঠিক ঠিক বিভক্তি আছে কি না, (বাচ্যবোধ, বিভক্তিবোধ প্রভৃতি দ্রষ্টব্য) বিশেষ্যে যে লিঙ্গ ও যে বিভক্তি বিশেষণেও সেই লিঙ্গ এবং সেই বিভক্তি আছে কি না, শব্দরূপ ঠিক আছে কি না, কর্ত্তৃবাচ্য প্রত্যয়ে কর্ত্তা ও ক্রিয়ায় এবং কর্ম্মবাচ্যে কর্ম্ম ও ক্রিয়ার সমানাধিকরণ অন্বয় হয় কি না ইত্যাদি বিশেষরূপে লক্ষ্য রাখিয়া অশুদ্ধি

সংশোধন করিবে। বলা বাহুল্য,—সন্ধি, বর্ণবিন্যাস, পরস্মৈপদী ও আত্মনেপদী ধাতুর ভেদ ইত্যাদি সতর্কতার সহিত বুঝিয়া লইতে হইবে। এই সমস্ত বিষয় পূর্ব্বেই বিশদরূপে লিখিত হইয়াছে, তত্তৎ প্রকরণ দ্রষ্টব্য। আজ কাল সংস্কৃতের মধ্যেও কমা, সেমিকোলেন, কোটেসন ইত্যাদি ইংরাজি চিহ্ন বসাইতে দেখা যায়। চিহ্নবোধ-প্রকরণে আমরাও তাহার সাধারণ নিয়ম দেখাইয়াছি (চিহ্নবোধ দেখ)। বালকগণের অবগতির জন্য নিম্নে শুদ্ধাশুদ্ধিবিষয়ক কতিপয় উদাহরণ প্রদত্ত হইল।

| অশুদ্ধ—— | শুদ্ধ—— |
|---|---|
| বিদধাতু শিবৌ শর্ম্মং | বিদধাতু শিবঃ শর্ম্ম |
| হরিঃ স্মরণম্ | হরিঃ শরণম্ |
| বেধঃ পূজ্যং | বেধাঃ পূজ্যঃ |
| বপুর্নিরাময়া যোগীনাম্ | বপুর্নিরাময়ং যোগিনাম্ |
| বালা রোদন্তি | বালা রুদন্তি |
| সাধুং কর্ম্মম্ | সাধু কর্ম্ম |
| যুবাঃ ক্রীড়ন্তে | যুবানঃ ক্রীড়ন্তি |
| অন্যং কর্ম্ম বিদধস্ব | অন্যৎ কর্ম্ম বিধৎস্ব |
| কতমানাং জনানাং গৃহঃ | কতমেষাং জনানাং গৃহাঃ গৃহং বা |
| বৃদ্ধো নিসীদন্তি | বৃদ্ধো নিষীদতি |
| মহান্ দুঃখম্ দুরাত্মানাং | মহদ্দুঃখং দুরাত্মনাম্ |
| মহৎ চেষ্টা | মহতী চেষ্টা |
| মাতৃন্ প্রনমামি | মাতৃঃ প্রণমামি |
| মে বাসচ্ছিন্নঃ | বাসো মে ছিন্নম্ |

| | |
|---|---|
| রম্যঃ সরঃ পশ্যতে | রম্যং সরো দৃশ্যতে |
| মহান্ বিপদঃ | মহতী বিপৎ |
| অপারা মহীমা পতেঃ | অপারো মহিমা পত্যুঃ |
| মনহরঃ পক্ষিঃ | মনোহরঃ পক্ষী |
| বিশালো বক্ষঃ | বিশালং বক্ষঃ |
| মহারাজা শতানব্দান্ জীয়েৎ | মহারাজঃ শতমব্দান্ জীয়াৎ |
| ভীয়মানচেতোনাং | বিভ্যচ্চেতসাম্ |
| দধিনা তৃপ্তঃ | দধ্না তৃপ্তঃ |
| অশাসৎ চন্দ্রগুপ্তো সম্রাটঃ | অশিষৎ চন্দ্রগুপ্তঃ সম্রাট্ |
| সর্পিরায়ুস্করঃ | সর্পিরায়ুস্করম্ |
| উন্নতং মূর্দ্ধং | উন্নতো মূর্দ্ধা |
| নির্ম্মলা বারী | নির্ম্মলং বারি |
| সুগন্ধঃ পুষ্পঃ | সুগন্ধি পুষ্পম্ |
| বহুজলঃ সরিতঃ | বহুজলা সরিৎ |
| শীতলা চন্দ্রমা | শীতলশ্চন্দ্রমাঃ |

অশুদ্ধ—রোগিঃ দিবায়া নিদ্রা যান্তি
শুদ্ধ—রোগী দিবা নিদ্রাং যাতি
অশুদ্ধ—ময়া ন শ্রোতুমিষ্যন্তে বাচম্
শুদ্ধ—ময়া ন শ্রোতুমিষ্যতে বাক্
অশুদ্ধ—বর্শাভ্বো মকমকায়তে বর্ষায়াম্
শুদ্ধ—বর্ষাভুবো মকমকায়ন্তে বর্ষাসু
অশুদ্ধ—কামী বালিকাঃ
শুদ্ধ—কা অমূর্বালিকাঃ
অশুদ্ধ—সম্পদে বিপ্রদে চ ভগবন্তমেব শরণং কর্ত্তব্যঃ

শুদ্ধ—সম্পদি বিপদি চ ভগবতঃ স্মরণম্ কর্ত্তব্যম্

অশুদ্ধ—পিতুরিব পূজনিয়ো শিক্ষকঃ

শুদ্ধ—পিতেব পূজনীয়ঃ শিক্ষকঃ

অশুদ্ধ—বিদ্যামুপার্জ্জয়িত্বা বালকা বিনয়ী ভবতি

শুদ্ধ—বিদ্যামুপার্জ্জ্য বালকা বিনয়িনো ভবন্তি

অশুদ্ধ—মণিষীনশ্চকাসন্তি

শুদ্ধ—মনীষিণশ্চকাসতি

অশুদ্ধ—বিবস্বৎ পূর্ব্বস্মিন্ দ্দিকে সমুত্তিষ্ঠতে

শুদ্ধ—বিবস্বান্ পূর্ব্বস্যাং দিশি সমুত্তিষ্ঠতি

অশুদ্ধ—অর্য্যমানং হি পশ্চিমাস্যাং দিশি অস্তং লভন্তং পশ্যতাং ত্বং

শুদ্ধ—অর্য্যমণং পশ্চিমায়াং দিশি অস্তং লভমানং পশ্য তম্

অশুদ্ধ—যে শয়ন্তি প্রাতে তে শ্রীর্জহাতে

শুদ্ধ—যে প্রাতঃ শেরতে তান্ শ্রীর্জহাতি

অশুদ্ধ—তরূণং দধিং বিশস্যোপমম্

শুদ্ধ—তরুণং দধি বিষোপমম্

অশুদ্ধ—কুরুরাজা প্রজান্ পালয়তি

শুদ্ধ—কুরুরাজঃ প্রজাঃ পালয়তি

অশুদ্ধ—তে চতস্রঃ ভ্রাতরঃ একত্রে নিবসন্তে

শুদ্ধ—তে চত্বারো ভ্রাতর একত্র নিবসন্তি

অশুদ্ধ—শত্রোঃ সহ ন সন্দধ্যেৎ

শুদ্ধ—শত্রুণা সহ ন সন্দধ্যাৎ

অশুদ্ধ—কর্ম্মং বিনা ন কোঽপি প্রতিষ্ঠন্তি

শুদ্ধ—কর্ম্ম ( কর্ম্মণা ) বিনা ন কেঽপি প্রতিষ্ঠন্তে

অশুদ্ধ—আপৃচ্ছতি গুরুণ্ শিষ্যঃ

শুদ্ধ—আপৃচ্ছতে গুরূন শিষ্যঃ

## নিত্য বহুবচনান্ত শব্দ।

পুংস্যসবোঽপি প্রাণা দারা লাজাঃ সবল্বজা গৃহাঃ
একে পঠন্তি শক্তূন্ গ্রামাখ্যায়াং শিরীষাঃ স্যুঃ॥
নীবৃতি কুরবো মৎস্যাঃ সুহ্মাঙ্গবিদেহমদ্রপঞ্চালাঃ।
কালঞ্জরাজমীঢ়ত্রিগর্ত্তবাহ্লীকবঙ্গাহ্বাঃ॥
চেদিরবন্তিকলিঙ্গাবুশীনরপ্রভৃতয়োঽন্যেঽপি।
শাল্মলয়ঃ পুরি বরণাঃ স্ত্রিয়ামুভে বারিণি তু গাবঃ॥
পুষ্পে চ সুমনসো বা বা চ জলৌকঃ সমাপ্সরসঃ।
আপো বস্ত্রস্য দশাঃ সিকতা বর্ষা মঘা ধানাঃ॥

---

# সংস্কৃত-পত্রলিখন-প্রণালী।

অথ পত্রপ্রমাণম্--

ষড়ঙ্গুলাধিকং হস্তং পত্রমুত্তমমীরিতম্।
মধ্যমং হস্তমাত্রং স্যাৎ সামান্যং মুষ্টিহস্তকম্॥

অথ পত্রভঙ্গ-প্রকারঃ--

পত্রন্তু ত্রিগুণীকৃত্য উর্দ্ধে তু দ্বিগুণং ত্যজেৎ।
শেষভাগে লিখেদ্বর্ণান্ গদ্যপদ্যাদি-সংযুতান্॥

অথ পত্রস্য রচনক্রমঃ—

রাজলেখকমাহূয় নৃপো ব্রূয়াৎ প্রযত্নতঃ।
পত্রং কুরু যথাযোগ্যং গদ্যপদ্যাদিসংযুতম্॥

পণ্ডিতদ্বয়মানীয় লেখকো রহসি স্থিতঃ।
যথাযোগ্যানুসারেণ পত্রং কুর্য্যাৎ মনোরমম্॥
দিনদ্বয়ং ত্রয়ং বাপি বিচার্য্য পণ্ডিতেন বৈ।
স্বভ্রান্তের্দূষণং জ্ঞাত্বা বিলিখেৎ পত্রপুস্তকে॥
সামান্যপত্রে সংলিখ্য রহসি শ্রাবয়েন্নৃপম্।
নৃপাজ্ঞয়া শুভে পত্রে বিলিখেৎ রাজলেখকঃ॥

অথ লেখন-প্রকারঃ—

অঙ্কুশং প্রথমং দদ্যাৎ মঙ্গলার্থং বিচক্ষণঃ।
মধ্যে বিন্দুসমাযুক্তমধঃ সপ্তাঙ্কসংযুতম্॥
তদধঃ স্বস্তি বিন্যস্য ততো গদ্যং সুশোভনম্।
ততঃ শ্রীশব্দরূপাণি পদন্যাসক্রমং লিখেৎ॥
ভাষয়া সংস্কৃতেনৈব কুশলং বিলিখেৎ সুধীঃ।
ততঃ শুভাশুভাং বার্ত্তাং সংস্কৃতৈঃ প্রাকৃতৈস্তথা॥
ততঃ প্রমাণসন্দেশং ততো বার্ত্তাং নিয়োজয়েৎ।
কীর্ত্তিপ্রীতিযুতং পদ্যং ততঃ কিমধিকাদিকম্॥
পত্রপ্রেষণশ্লোকঞ্চ অঙ্কমাসাদিসংযুতম্।
সর্ব্বেষামেব পত্রেষু লিখনঞ্চৈবমীরিতম্॥

অথ পত্রনয়নক্রমঃ—

রাজপত্রং নয়েন্মূর্দ্ধ্নি ললাটে পাত্রমন্ত্রিণাম্।
গুরুপত্রং নয়েন্মূর্দ্ধ্নি ব্রাহ্মণানাং তথৈব চ॥
যতিসন্ন্যাসিনাঞ্চৈব স্বামিনশ্চ তথৈব চ।
সাদরেণৈব যত্নেন তথা মূর্দ্ধনি ধারয়েৎ॥

ভার্য্যাপুত্রস্য মিত্রস্য হৃদয়ে ধারয়েৎ সুধীঃ।
প্রবীরাণাং কণ্ঠদেশে পত্রধারণমীরিতম্ ॥

## অথ পত্রপঠনপ্রকারঃ—

পত্রং ধৃত্বা নমস্কৃত্য পূর্ব্বাগ্রং স্থাপয়েৎ সুধীঃ।
দক্ষিণাগ্রেণ সদসি নৃপাগ্রে রাজলেখকঃ ॥
পত্রং বিতত্য সদসি দ্বিবারং মনসা পঠেৎ।
স্ফুটং পশ্চাৎ প্রবক্তব্যমক্ষোভো রাজলেখকঃ ॥
রহসি শ্রাবয়েৎ পত্রং শুভং বা যদি বাশুভম্ ॥
পত্রং শ্রুত্বা বিদিত্বার্থং সভায়াং শ্রাবয়েৎ ততঃ ॥
রহস্যপত্রং রহসি নৃপাগ্রে শ্রাবয়েৎ দ্বিজঃ।
অশুভং নৈব সদসি শুভং পত্রং নৃপাজ্ঞয়া ॥ ইত্যাদি।

## অথ পত্রচিহ্নানি —

উর্দ্ধে ষড়ঙ্গুলং ত্যক্ত্বা বর্ত্তুলং চন্দ্রবিম্ববৎ।
কস্তূরীকুঙ্কুমৈঃ কুর্য্যাৎ রাজপত্রং সুচিহ্নিতম্ ॥
মন্ত্রিণাং কুঙ্কুমেনৈব পণ্ডিতস্যৈব চন্দনৈঃ।
গুরূণাং চন্দনেনৈব সিন্দূরেণৈব স্বামিনঃ ॥
ভার্য্যায়াশ্চাপ্যলক্তেন চন্দনৈঃ পিতৃপুত্রয়োঃ।
সন্ন্যাসিনাং চন্দনেন যতীনাং কুঙ্কুমেন চ ॥
রক্তচন্দনপঙ্কেন ভৃত্যস্য সমুদীরিতম্।
শোণিতেনৈব শত্রূণাং পত্রচিহ্নং প্রকল্পয়েৎ ॥
এতেষাঞ্চৈব সর্ব্বেষাং যথাযোগ্যানুসারতঃ।
পত্রস্যোর্দ্ধে তু মতিমান্ কুর্য্যাচ্চিহ্নং সুবর্ত্তুলম্ ॥

অথ রাজপত্রস্য কোণচ্ছেদনপ্রকারঃ—

দক্ষিণে পত্রকোণস্য অধস্তাচ্ছেদয়েৎ সুধীঃ।
একাঙ্গুলপ্রমাণেন রাজপত্রস্য চৈব হি॥

অথ রাজপত্রাদেঃ পদন্যাসঃ—

মহারাজাধিরাজঞ্চ দানশৌণ্ডং তথৈব চ।
তথা সচ্চরিতং যোজ্যং কল্পবৃক্ষাদিকং ন্যসেৎ॥
যথাযোগ্যানুসারেণ তথৈব গুণভেদতঃ।
রাজপত্রেষু সর্ব্বেষু পদন্যাসক্রমং বিদুঃ॥

অথ মন্ত্রিপত্রস্য—

প্রবরং গুণভেদেন তথা সচ্চরিতাদিকম্।
বিন্যস্য বিলিখেৎ প্রাজ্ঞো মন্ত্রিপত্রে পদক্রমম্॥

অথ পণ্ডিতস্য—

সংখ্যাবদ্বন্দিতপদং শাস্ত্রার্থনিপুণাদিকম্।
পণ্ডিতানাঞ্চ পত্রেষু বিলিখেৎ বৈ পদক্রমম্॥

অথ গুরুপত্রস্য —

সাংখ্যসিদ্ধান্তনিপুণং সনমস্কারকং পদম্।
বিন্যস্য বিলিখেৎ প্রাজ্ঞো গুরুপত্রে পদক্রমম্॥

অথ স্বামিপত্রস্য—

প্রবর্য্যং সনমস্কারং প্রাণপ্রিয়াদিকং পদম্।
বিন্যস্য বিলিখেৎ ধীমান্ স্বামিপত্রে পদক্রমম্॥

অথ ভার্য্যাপত্রস্য—

প্রাণপ্রিয়াপদং স্বাধ্বীং তথা সচ্চরিতাদিকম্।
ভার্য্যাপত্রে লিখেৎ বিদ্বান্ পদক্রমমনুত্তমম্॥

অথ পুত্রপত্রস্য—

প্রাণপুত্রপদং তদ্বত্তথা সচ্চরিতাদিকম্।
আশীর্ব্বচনসংযুক্তং পুত্রপত্রে পদক্রমম্॥

অথ পিতৃপত্রস্য—

প্রভুবর্য্যং নমস্কারং তথা সচ্চরিতাদিকম্।
বিন্যস্য বিলিখেৎ পুত্রঃ পিতৃপত্রে পদক্রমম্॥

শ্রীশব্দবিন্যাস-সংখ্যা—

ষড়্ গুরৌ স্বামিনঃ পঞ্চ দ্বে ভৃত্যে চতুরো রিপৌ।
শ্রীশব্দানাং ত্রয়ং মিত্রে একৈকং পুত্রভার্য্যয়োঃ।

অথ রাজ্ঞঃ প্রশস্তিঃ—

১। স্বস্তি গীর্বাণচয়চূড়ারত্নরাজিরোচিশ্চুম্বিতচন্দ্রচূড়চরণনখেন্দুবৃন্দ-চন্দ্রিকাসন্দোহাস্বাদচতুরচেতশ্চকোরবরবিষমসমরসঞ্চরৎপ্রবলতর-তুরগখুরপুটপটলদলিতভূপৃষ্ঠোত্তিষ্ঠদ্ভূরিষ্ঠধূলিধারাধূসরিত-সকলহরি-দন্তরপ্রচণ্ডভুজদণ্ডভ্রাজমানখরতরাসিবিত্রাসিতপ্রত্যর্থিপৃথ্বীপতিসার্থ-প্রার্থিতানুকম্পাসুধাসম্পাতানবরতবিদ্বদ্দারিদ্র্যবিদ্রাবণদ্রবিণরাশি-বিশ্রাণনসমুপার্জ্জিতোর্জ্জিতযশোমরালাবলিকবলিতবলিদধীচিসঞ্চিত-যশোমৃণালজালভূপালকুলতিলকশ্রীযুতমহারাজাধিরাজেষু। অথবা—

২। স্বস্তি প্রচণ্ডদোর্দ্দণ্ডখণ্ডখণ্ডিতারি-মণ্ডলমুণ্ডোন্মুক্তমুক্তাবলী-মণ্ডিতসংগ্রামাঙ্গনরিঙ্গমাণানেকবারণবাহাদিকায়কাণ্ডবক্রতরনক্রচক্র-

চংক্রমণত্বরতিক্রমণীয়াপগাপতি-প্রভূতযশশ্চন্দ্রচন্দ্রিকাদ্যোতবিদ্যোতিতাখিলজগন্মণ্ডলবিবিধদ্রবিণার্পণসন্তোষিতসূরিসমূহস্তূয়মানাবদাতকীর্ত্তিনর্ত্তকীনর্ত্তনলীলালেপলেপিতগীতিধুরীণোর্ব্বশ্যাদিবেশ্যাজনসবিলাসগীয়মানগুণশ্রবণান্দোলিতাখণ্ডশ্রবণকুণ্ডলপরিতঃপ্রসর্পিতপ্রতাপতপনোত্তাপিতারাতিততিসমধ্যাসিতনিকুঞ্জপুঞ্জ--প্রস্তুতসৌন্দর্য্যগাথাপ্রমুদিতশ্রীমন্নারায়ণচরণকিঙ্করশ্রীযুতমহারাজদানশৌণ্ডেষু।

## অথ মন্ত্রিপ্রশস্তিঃ—

স্বস্তি শ্রীমৎসমস্তসামন্তসেবকনির্ব্বাহকেষু কোষগোকৃষিকৃষীবলগজবাজিগৃহপরিবারহর্ষহেতুনীতিসেতুরক্ষণনিপুণেষু অস্মদ্বিশ্বাসৈকনিকেতনেষু শ্রীশ্রীমন্ত্রিপ্রবরেষু আশীরাশিনিবেদনকোঽয়ং বর্ণভৃতোঽত্রত্যং ভব্যমাবেদয়ন্ তত্রত্যং ভব্যম্ অব্যাহতমনুদিনমনুক্ষণং পৃচ্ছতি স্ম।

## অথ গুরুপ্রশস্তিঃ—

স্বস্তি শ্রীনারায়ণপদপাথোরুহনিঃসরন্মকরন্দমধুপায়মানমানসেষু বিবিধবিদ্যা-বিদ্যোতিতাখিল-গুণগণালঙ্কৃত-বেদবেদান্ত-পারগস্বাশ্রমোচিতাচার-সম্পন্নপরমহংস-পরিব্রাজকাচার্য্য-সেব্যমানশ্রীগোবিন্দস্বরূপগুরুচরণারবিন্দেষু কোটিশঃ প্রণামাঃ।

## অথ ভার্য্যায়াঃ স্বামিপ্রশস্তিঃ—

স্বস্তি শ্রীমদ্দামপ্রেমহেমভূষিতাস্মদাদিভক্তজনেষু কর্ণয়োরধিষ্ঠানেষু নেত্রয়োরধিদৈবতেষু কামস্য পরিণামেষু চতুর্ব্বর্গপ্রদায়কেষু মদনাপররূপেষু শ্রীমৎস্বামিচরণারবিন্দেষু গোবিন্দ ইবেন্দিরায়াঃ শঙ্কর ইব গিরিজায়াঃ মহেন্দ্র ইব পুলোমজায়াঃ প্রতিদিনং বর্দ্ধমানাসমারাধনা প্রণামপূর্ব্বমাস্তাম্।

## অথ ভর্ত্তুর্ভার্য্যাপ্রশস্তিঃ—

স্বস্তি শ্রীমৎসমস্তপ্রেমপারলাবণ্যমূর্ত্তৌ প্রিয়তমায়াং নেত্রযুগস্য কনীনিকায়ামিব চন্দ্রস্য ক্ষণদায়ামিব কমলাকরস্য কমলিন্যামিব পথিকস্য ছায়ামিব তৃষাতুরস্য শীতলামৃতধারায়ামিব মম সপ্রেম-নিবেদয়ন্তী পত্রী শুভাশীরাশীন্ নিবেদয়তু সর্ব্বদা।

## অথ পুত্রস্য পিতরং প্রতি প্রশস্তিঃ—

স্বস্তি শ্রীমদভিনববশংবদচিত্তচিন্তিতস্বীয়ানুরাগানুরঞ্জিতানুগৃহীত-স্বগৃহবর্গেষু নিজচরণসরোজরঞ্জিতপরাগসংরক্তাস্মদাদিভালস্থলবিশাল-ভাগ্যসম্ভাবুকেষু শ্রীযুতপিতৃচরণসরোরুহেষু অকিঞ্চিৎকরকিঙ্করস্য মম বদ্ধকরসম্পুটস্যাবনীপৃষ্ঠলগ্নাঃ সাষ্টাঙ্গপ্রণতয়ঃ, সহস্রমজস্রং বিজ্ঞাপ্যঞ্চ।

## অথ পিতুঃ পুত্রং প্রতি প্রশস্তিঃ—

স্বস্তি শ্রীবিশ্বেশ্বরচরণসরোরুহানুগ্রহসমাসাদিতাতিবিততানবদ্য-বিদ্যাবিলাসপীযূষপরম্পরাপরাভাবুকানুপমমাধুরীধুরীণ--বিবিধগুণা-লঙ্কৃতনিজবংশাবতংসসকলবিশ্বাসনিধাননিজকুলপবিত্রীকৃতাত্মপ্রাণেষু শ্রীযুতশুদ্ধাচারপরিপূরিতপুত্রেষু শুভাশিষাং রাশয়ঃ সন্তু, বিজ্ঞাপ্যঞ্চ।

## অথ সন্ন্যাসিযতিপ্রশস্তিঃ—

স্বস্তি শ্রীমৎপরমহংসপরিব্রাজকাচার্য্যকরণনিপুণতাপরাঙ্মুখেষু বিষম-বিষয়দোষদর্শনদূষিতপ্রপঞ্চরচনাবিভাবেষু বেদবেদান্তসাংখ্যসিদ্ধান্ত-বদ্ধদেবপ্রকৃতিপুরুষবিবেকজ্ঞানশীলেষু সংখ্যাবন্মুখ্যবন্দিতচরণার-বিন্দস্বাশ্রমোচিতাচারপরিপালনপবিত্রীকৃতধরিত্রীতলেষু সকলভূদেব-পূজিতশ্রীযুতগোস্বামিচরণারবিন্দেষু।

অথ ভৃত্যপ্রশস্তিঃ—

স্বস্তি ভগবচ্চরনপরায়ণসকলদ্রবিণাধিরক্ষক-গোমহিষ্যাদিপ্রতি-পালকনিখিলবংশানুসেবকবশংবদামুকং…প্রতি।

অথ অরিপ্রশস্তিঃ—

স্বস্তি সমরাঙ্গনভ্রষ্টপ্রতিভটাযশঃপরিপূরিতসকলসামন্তরাজধানী-বিজৃম্ভিতবীরশস্ত্রাবশেষিত-নিজবংশানুরক্ষকসততপরিত্রস্ত--শরণাগতা-মুকং…প্রতি।

অথ বিবেকিনাং প্রশস্তিঃ—

স্বস্তি শ্রীভগবৎপদপঙ্কজপূজনোপচিতপুণ্যপুঞ্জপবিত্রীকৃতান্তঃ-করণাদিগ্‌বিলাসিনীবিসরদ্ধম্মিল্লমিলন্মল্লীমালাকলাযশোঽনুবন্ধিনিরবধি-বসুবিশ্রাণনাধরীকৃতচরপুরভূমিরুহেষু। অথবা—

স্বস্তি শ্রীমৎপরমেশ্বরপাদপাথোরুহাস্বাদচতুরচিত্তচঞ্চরীকভূবৃন্দা-রকবৃন্দাবনজনিতামিতযশঃপটীরপঙ্কপটলালঙ্কৃতদিগঙ্গনাগণস্তনতট প্রবলপ্রতাপৌর্ব্বখর্ব্বীকৃতপ্রত্যর্থিসার্থগর্ব্বাকুপারপারগেষু।

## সাধারণ নিয়ম।

পূর্ব্বলিখিত অনুশাসনানুসারে পত্রাদি লিখন দুরূহ ব্যাপার। অতএব কয়েকটি সাধারণ নিয়ম প্রদর্শিত হইতেছে। যথা :—

পত্র-লিখনপ্রারম্ভে 'স্বস্তি' শব্দ প্রয়োগ করা উচিত। যে স্থান হইতে পত্র লেখা হইতেছে, উক্ত স্থানের নাম পত্রের উপরিভাগে দক্ষিণ দিকে অথবা সর্ব্বশেষে বামদিকে লিখিতে হয়। উহাতে ৫মী বিভক্তি প্রয়োজ্য, কোথাও সপ্তম্যন্তও দেখা যায়। বাঙ্গালা প্রভৃতি

ভাষায় পত্র লিখিবার সময় যেমন 'প্রিয়তম, বন্ধুবর' প্রভৃতি শব্দদ্বারা সম্বোধন করা হইয়া থাকে, সংস্কৃতে লিখিতে হইলে—( সম্পর্কে কনিষ্ঠস্থলে ) 'আয়ুষ্মৎ' প্রভৃতি, এবং ( বন্ধু প্রভৃতি স্থলে ) 'মিত্র' প্রভৃতি সন্নিবেশিত হয়। লেখকের নাম প্রারম্ভেই লিখিত হওয়া উচিত এবং উহাতে কর্তৃকারক হইবে। লেখকের নাম লিখিয়া ( পরিচিত স্থলে ) 'অভ্যর্হয়তি' প্রভৃতি ( নিতান্ত ঘনিষ্ঠ আত্মীয় স্থলে ) 'পরিষ্যজ্য দর্শয়তি' প্রভৃতি লিখিবে। অধুনা লেখকের নাম সর্ব্বশেষে এবং তৃতীয়া কিংবা ষষ্ঠীবিভক্তিযুক্ত দেখা যায়। পত্রের আরম্ভে 'বিজ্ঞপ্তিঃ' 'প্রার্থনা' 'নিবেদনম্' ইত্যাদি শব্দ প্রদত্ত হয়। তারিখ সর্ব্বশেষে বামদিকে অথবা উপরিভাগে দক্ষিণদিকে ৭মী বিভক্তিযুক্ত করিয়া লিখিবে। পিতা পুত্রকে, জ্যেষ্ঠ কনিষ্ঠকে, কিংবা স্বামী স্ত্রীকে লিখিতে হইলে 'স্নেহাৎ পরিষ্যজ্য, উত্তমাঙ্গে চুম্বন্, সস্নেহমালিঙ্গ্য' প্রভৃতি লিখিয়া সম্বন্ধের প্রকাশ করিবে। শিক্ষার্থীর সুবিধার্থ কয়েকখানি পত্রের সঙ্কেত প্রদর্শিত হইল।—

## ভবভূতির সময়ে পত্রলিখনপ্রথা—

স্বস্তি মহেন্দ্রদ্বীপাৎ পরশুরামো লঙ্কায়ামমাত্যং মাল্যবন্ত-মভ্যর্হয়তি।—অত্রৈব পরমমাহেশ্বরং লঙ্কেশ্বরং অভিনন্দ্য ব্রবীতি। বিদিতমেতদ্বো যদস্মাভির্দণ্ডকারণ্যতীর্থোপাসকেভ্যস্তপোধনেভ্যঃ প্রতিজ্ঞাতমভয়ম্। তত্র বিরাধদনুকবন্ধপ্রভৃতয়ঃ কেঽপ্যভিচরন্তীতি শ্রুতম্। তত্তান্ প্রতিষিধ্য সদ্বৃত্তিমস্মদ্বিতাং চ মাহেশ্বরপ্রীতি-মনুরুন্ধ্যান্তাং ভবতঃ। "ব্রাহ্মণাতিক্রমত্যাগো ভবতামেব ভূতয়ে। জামদগ্ন্যশ্চ বো মিত্রমন্যথা দুর্ম্মনায়তে ॥" ইতি।

বাণভট্টের সময়ে পত্রলিখনপ্রথা—

স্বস্তি উজ্জয়িনীতঃ সকলরাজন্যশিখণ্ডশেখরীকৃতচরণারবিন্দঃ পরমমাহেশ্বরো মহারাজাধিরাজো দেবস্তারাপীড়ঃ সর্ব্বসম্পদামায়তনং চন্দ্রাপীড়মুদঞ্চচ্চারুচূড়ামণিমরীচিচক্রচুম্বিন্যুত্তমাঙ্গে চুম্বন্নয়তি।—কুশলিন্যঃ প্রজাঃ। কিং তু কিয়ানপি কালো ভবতা দৃষ্টস্য গতঃ। বলবদুৎকণ্ঠিতং নো হৃদয়ম্। দেবী চ সহান্তঃপুরৈর্ন্নানিমুপনীতা। অতো লেখবাচনবিরতিরেব প্রয়াণকারণতাং (কালতাং, কালতা) নেতব্যা ইতি।

গ্রন্থগৌরবভয়ে অন্যান্যকবিবিরচিত গ্রন্থাদি হইতে পত্রসমূহ উদ্ধৃত হইল না।

৫০।৬০ বৎসর পূর্ব্বের নিয়ম।—

বিশেষ পরিচিত স্থল না হইলে—

স্বস্তি বারাণসীনিবাসী হারীতনামকঃ শ্রীমতঃ সকলবিদ্যাবদাতচেতসঃ ভবতোঽনেকপ্রণামপূর্ব্বকং বিজ্ঞাপয়তি। অথবা অমুনরপ্রণামপুরঃসরং বিজ্ঞাপ্যন্তে অমুকেন। অথবা—শ্রীমতাং অমুকনাম্নাং সন্নিধৌ অমুকস্থানবাসিনঃ অমুকনাম্নঃ সবিনয়া বিজ্ঞপ্তিঃ ইত্যাদি।

বন্ধুকে লিখিতে হইলে—

স্বস্তি ধবলচ্ছত্রে বিদ্বত্ত্বদাক্ষিণ্যৌদার্য্যাদিগুণালংকৃতশরীরং পরমপ্রেমনিধানং বয়স্যং রামানন্দং কলিকাতাতঃ হরিচরণঃ সোৎকণ্ঠং সস্নেহং গাঢ়মালিঙ্গ্য কুশলং বার্ত্তয়তি যথা ইত্যাদি।

পিতা পুত্রের নিকট :—

(১) স্বস্তি যজ্ঞশরণাৎ সেনাপতিঃ পুষ্পমিত্রো বৈদিশস্থং পুত্রমায়ু-

ষ্মন্তমগ্নিমিত্রং স্নেহাৎ পরিষ্যজ্য অনুদর্শয়তি—বিদিতমস্তু,—যোঽসৌ রাজসূয়যজ্ঞে দীক্ষিতেন ময়া রাজপুত্রশতপরিবৃতং বসুমিত্রং গোপ্তারমাদিশ্য নিরর্গলস্তুরগো বিসৃষ্টঃ, স সিন্ধোর্দক্ষিণরোধসি চরন্নশ্বানীকেন যবনানাং প্রার্থিতঃ। ততঃ উভয়োঃ সেনয়োমর্হান্ আসীৎ সম্মর্দ্দঃ। কিন্তু বসুমিত্রেণ প্রসজ্য হ্রিয়মাণো মে বাজিরাজো নিবর্ত্তিতঃ। সোঽহমিদানীং পৌত্রেণ প্রত্যাহৃতাশ্বো যক্ষ্যে। তদিদানীমকালহীনবিগতরোষচেতসা ভবতা বধূজনেন সহ যজ্ঞসন্দর্শনায়াগন্তব্যমিতি।

(২) স্বস্তি ধানুকাস্থঃ শ্রীপ্রসন্নশর্ম্মা পুণ্যপত্তনে আয়ুষ্মন্তং শ্রীমন্তঃ হেমন্তশর্ম্মাণং সোৎকণ্ঠং সস্নেহং নির্ভরমালিঙ্গ্য কুশলং বার্ত্তয়তি।—কুশলমিহাস্মাকং সর্ব্বেষাং। ভবদীয়া কুশলবতী বার্ত্তা সর্ব্বদা প্রদেয়া। অদ্যৈব ভবদর্থেঽস্মিন্ মিত্রস্য পরশুরামস্য হস্তে বিংশতী রূপকা দত্তাঃ। তেষাং বিনিয়োগঃ কথং কৃত ইতি যথাবসরং নিবেদনীয়মিতি।

## স্বামী স্ত্রীর নিকট :—

ভাগ্যকুলে পালিতপরমপতিব্রতাগুণাং সৌভাগ্যশালিনীং ভার্য্যাং সুলোচনাদেবীং রাজকুমারশর্ম্মা সস্নেহং সমালিঙ্গ্য কুশলং বার্ত্তয়তি যথা—কুশলং তাবদস্মাকম্। ইত্যাদি।

## বর্ত্তমান সময়ে প্রচলিত নিয়ম :—

## পুত্র পিতার নিকট :—

স্বস্তি কলিকাতায়াম্ অনেকগুণালঙ্কৃতস্নেহগুণবিভূষিতপুত্রবৎসলপূজ্যপিতৃপাদারবিন্দান্ ঢাকাতঃ সদাবিনীতঃ সুতঃ

শ্রীকালীমোহনঃ মহাভক্ত্যা সবহুমানং ক্ষিতিতলনিহিতমৌলিনা সাষ্টাঙ্গং প্রণম্য সবিনয়ং বিজ্ঞাপয়তি,—সর্ব্বাভ্যো মাতৃপ্রভৃতিভ্যো মদীয়ঃ প্রণামো বাচ্যঃ, কার্য্যাদিকঞ্চ সদাদেষ্টব্যমিতি।

## কোনও গ্রন্থকারকে পুস্তক পাঠাইতে হইলে—

স্বস্তি গীর্ব্বাণাদিভাষাসু পরাং প্রতিষ্ঠাং গতাঃ কলিকাতানগরস্থমহাপাঠশালাধিকৃতাঃ শ্রীযুক্ত মহেশচন্দ্র ন্যায়রত্নাঃ প্রণামপুরঃসরং বিজ্ঞাপ্যন্তে যৎ—ভবৎপ্রণীতং অলঙ্কারদর্পণাখ্যম্ অধিকৃত্য কাচিৎ বিজ্ঞপ্তিপত্রিকা ময়া মিত্রহস্তে অদ্য দৃষ্টা। তদবলোকনেন তং গ্রন্থং ক্রেতুং মন্মনসি বলবতীচ্ছা প্রাদুর্ভবতি। তদনুরোধাৎ রাজশাসনপত্রদ্বারেণ (মণি অর্ডার) বার্ত্তাহরভাগসহিতং মূল্যং সার্দ্ধচতুষ্টয়রূপকম্ ইতঃ প্রেষিতম্। তদ্যাবচ্ছক্যং সত্বরং তদ্‌গ্রন্থস্য প্রেষণেন অনুগ্রাহ্যমাত্মানমিচ্ছামি। গ্রন্থশ্চ নিম্নলিখিতবাহনাম্না প্রেষণীয় ইতি বিজ্ঞপ্তিঃ।

ধলচ্ছত্রে, সংস্কৃতপাঠশালায়াং<br>সংবৎ ১৯২৫ শ্রাবণস্য<br>দ্বিতীয় দিবসে।

বিদ্যালঙ্কারোপাধিকস্য<br>শ্রীকালীনাথ শর্ম্মণঃ

## ছাত্র অধ্যাপকের নিকট ছুটি প্রার্থনা করিলে—

স্বস্তি সকলবিদ্যাবগাহনবিশদীকৃতমানসাঃ পরমপূজ্যাঃ মোহিণীকান্তসাংখ্যতীর্থাঃ অনেকপ্রণামপূর্ব্বকং সবিনয়ং বিজ্ঞাপ্যন্তে। যন্মম গেহেঽদ্য মাতাপিতরাবুভাবপি জ্বরপীড়িতৌ সন্তৌ শয্যাগ্রস্তৌ। তৌ তথা পরিত্যজ্য পাঠশালাং

গন্তুং নাহমুৎসহে। মামপি চ বলবতী শিরোবাধা পীড়য়তি। অতঃ অদ্য মম অনুপস্থিতিং মর্ষয়িতুমর্হন্তি আচার্য্যপাদাঃ ইতি সবিনয়নিবেদনং সদাভবদাদেশবর্ত্তিনঃ শিষ্যস্য।

১৯৩৪ শকাব্দে
চৈত্রস্য দশমদিবসে } শ্রী..........শর্ম্মণঃ।

## ১। আবেদনপত্র।

১৮৩২ শকাব্দীয়-
সৌরবৈশাখস্য ত্রয়োদশদিবসে

বহুশঃ-সম্মাননীয় শ্রীযুক্ত-শ্রীরামপুর-এণ্ট্রান্স্-
স্কুলাধ্যক্ষ-মহোদয়-সবিধেষু।

মহাত্মন্!

গতপক্ষ-প্রকাশিত "এডুকেশন-গেজেট" নামকসংবাদপত্রতো-বিদিতং যৎ—ভবদীয়বিদ্যালয়স্য প্রধানপণ্ডিতপদং শূন্যতয়া বিদ্যতে। ময়া নন্বু সম্প্রতি তৎপদং প্রার্থয়মানেন নিবেদ্যতে,—বিগত ১৮৯৬ খৃষ্টাব্দে কাব্যস্যোপাধিপরীক্ষায়ামুত্তীর্ণেন কাব্যতীর্থোপাধির্লব্ধ ইতি। ততঃ কতিচিদ্দিনানি সিদ্ধেশ্বরী-ইংরাজিবিদ্যালয়ে শিক্ষকতা চ কৃতা, মদধ্যাপনাদর্শনেন তস্য বিদ্যালয়স্য অধ্যক্ষেণ যা প্রশংসা-লিপিঃ প্রদত্তা অনেনাবেদনেন সহ তস্যা অনুলিপিরপি প্রদীয়তে; এতদবলোকনেন মদীয়াং যোগ্যতামাকলয্য যদ্যহং তদ্‌যোগ্যো মন্যে ভবদ্ভিস্তৎ কৃপয়া মাং তত্র নিযুজ্য কৃতার্থীকুর্ব্বন্তু ভবন্ত ইতি।

ঢাকাজিলান্তর্গত-
-মেদিনীমণ্ডল-পোষ্টাফীসাধীন-
রাঢ়িখালগ্রামতঃ } কাব্যতীর্থোপনামকেন
শ্রীনগেন্দ্রনাথ দেবশর্ম্মণা।

মাননীয়-
শ্রীযুক্ত মাদারিপুর-এন্‌ট্রান্‌স স্কুল-
হেড্‌মাষ্টার-মহাশয়-সমীপেষু—
নিবেদনম্

মহোদয় !
পত্রিকাদর্শনেনৈব সম্প্রতি জ্ঞায়তে ময়া।
শূন্যমস্তি তবাধীনং প্রথমং পাণ্ডিতং পদম্॥
অত এব সতাংশ্রেষ্ঠ পত্রেণ প্রার্থ্যতে ময়া।
মহ্যং তদাস্পদং দত্ত্বা কৃপয়া সুখিনং কুরু॥
প্রথমশ্রেণিপর্য্যন্তং প্রবেশিকামঠেঽপঠম্।
অনুরাগস্ততো জাতঃ সংস্কৃতাধ্যয়নে মম॥
কলাপং পঠিতং তেন টীকাপঞ্জীসমন্বিতম্।
ততঃ কাব্যঞ্চ ভো বিদ্বন্ স্বমনস্তুষ্টিহেতবে॥
আদ্যে চৈব তথা মধ্যে তথৈবোপাধিসংজ্ঞকে।
পরীক্ষাবিষয়ে ধীমন্ উত্তীর্ণোঽহমনেকধা॥
ভো ব্যাকরণতীর্থশ্চ উপাধির্লভ্যতে ময়া।
সাহিত্যে কাব্যতীর্থশ্চ সমুত্তীর্ণেন সম্প্রতি॥
শাস্ত্রবিদ্ রচনামেকাং বিরচ্য বঙ্গভাষয়া।
রাজতং পদকং লব্ধং বিদ্যোৎসাহিসমাজতঃ॥
বহুবিদ্যালয়ে বিদ্বন্ প্রধানপণ্ডিতাস্পদে।
আসম্ পুরা নিযুক্তোঽহম্ মানপত্রং বিরাজতে॥
যদ্যপ্যনুচিতং বিদ্বন্ আত্মনো গুণবর্ণনম্।
তথাপি জ্ঞায়তে কেন বিনা গন্ধেন চন্দনম্॥
নায়ং জ্ঞানী তথাজ্ঞানী নৈতদ্বিশ্বাসকারণম্।
জ্ঞানিনো জ্ঞানমাভাতি কার্য্যক্ষেত্রে হ্যুপস্থিতে॥

ক্রমাদধ্যাপকাঃ সর্ব্বে মৎপূর্ব্বপুরুষদ্বিজাঃ।
দারিদ্র্যপীড়নেনাহং কর্ম্মপ্রার্থী হি সম্প্রতি॥

বিনীত—শ্রীহরিচরণ বিদ্যারত্নস্য।

১৩২০।৬।২

পোঃ কাগদি, গ্রাম—আমতলী,
জিঃ ফরিদপুরতঃ।

## ২। বিদায়প্রার্থনাপত্র।

১৮৩২ শকাব্দীয়-
দশমদিবসে।

মহামাননীয়
মধুপুর-প্রাথমিক-বিদ্যালয়াধ্যক্ষ মহাশয়-সমীপেষু
শুভবিজয়াসম্ভাষণপূর্ব্বকং সমাবেদনম্।

মহোদয়!

পূজাবকাশে স্বগৃহমাগত্য অহমতীব বিপন্নোঽভবম্। জরাতুরা মে জননী পরং জ্বররোগগ্রস্তা সঞ্জাতা। সা মদেকপুত্রেতি ধর্ম্মশাস্ত্রমনুসরন্ কথমপি ন তামপহায় গৃহাদ্গন্তুমুৎসহে। বিশেষতো ভবানপি ধর্ম্মানুরাগী, মাতৃভক্তশ্চ। ইদানীমহং ভবতঃ কৃপাং প্রার্থয়মানো নিবেদয়ামি যৎ—পূজাবকাশতো মাসমেকং মে পুনরবকাশং প্রতিবিধায় মামনুগৃহ্লাতু।

পরন্তু নিবেদনম্—মাতুশ্চিকিৎসয়া অর্থকৃচ্ছ্রতা মে মহতী

সম্রাতা, যেন মে পূজাবকাশবেতনং ন কর্ত্তিতং ভবেৎ, কৃপয়া তথা বিধীয়তাম্ মহাত্মনেতি।

ব্যাকরণতীর্থোপনাম-
শ্রীহরিদাস কাব্যতীর্থস্য।

ফরিদপুরান্তর্গত-
পাংশা পোষ্টাফীসাধীন-
রায়পুরগ্রামাৎ।

## ৩। অধ্যাপকসমীপে।

১৮৩৫ শকাব্দীয়-
সৌরবৈশাখস্য
ষষ্ঠদিবসে।

সংখ্যাতীতপ্রণামপূর্ব্বকং শ্রীশ্রীচরণে নিবেদনম্—

পরমারাধ্য!

বহুশো দিনানি ভবচ্চরণশরণং লপ্স্য ইতি আশাং হৃদয়ে পুষ্ণামিতরাম্। ছাত্রান্ ঔরসাংস্তনয়ানিব প্রতিপালয়তস্তত্র ভবতশ্ছাত্র-বাৎসল্যমাকলয্য কোঽহি নাম ভবদীয়শ্রীমচ্চরণারবিন্দদাস্যলাভেন পবিতুমাত্মানং নোৎসহেত? মহাত্মন্! গতেঽব্দে চম্পানগরচতু-ষ্পাঠীতঃ কাব্যমধ্যপরীক্ষায়ামহং সমুত্তীর্ণঃ, ইদানীমুপাধিপরীক্ষায়াঃ পাঠ্যমধিজিগমিষে। ভবাদৃশেন অধ্যাপনব্রতনিরতেন ন কোঽপি প্রত্যাখ্যায়তে, বিশেষতোঽহং দরিদ্র-দ্বিজতনয়ঃ, ভবন্তমন্তরা ন মে অন্যা গতির্বিদ্যতে। কারুণিক! এতদালোচ্য ভবদাশ্রয়-

যাচমানস্য মে কৃপয়া অভিপ্রায়ং পূরয়তু। যদি মাং প্রতি ভবতঃ কৃপা সমুপজায়তে, তদা অস্যাঃ পত্রিকায়া অপরাংশেন "রিপ্লাই-কার্ডেন" মামুত্তরদানেন কৃতার্থয়তু ইত্যেষা প্রার্থনা ইতি।

প্রণত—

শ্রীপ্রিয়নাথ দেবশর্ম্মণঃ।

## ৪। ছাত্রের বৃত্তির জন্য আবেদন।

১৮৩২ শকাব্দীয়-

সৌরবৈশাখস্য সপ্তমদিনে।

অশেষসম্মাননীয়-

সংস্কৃতকলেজাধ্যক্ষ-মহাশয়-সমীপেষু।

মহাত্মন্!

মৃতপ্রায়া বিদগ্ধজননী পুনর্ভবাদৃশানামবলোকনামৃতাসেকেন সঞ্জীবতাং লভমানা মাদৃশানিদানীমঙ্গুলীহেলয়া আশ্বাসয়তি। দেশোঽয়ং দারিদ্র্যবিশীর্ণঃ, অধ্যাপনানিরতা ব্রাহ্মণপণ্ডিতা অর্থাভাবতয়া প্রায়শ এব স্বস্বব্রতমপহায় জীবিকার্থমিতস্ততঃ পর্য্যটন্তি, এতাদৃশে দুর্দ্দিনে যদি ইংরেজরাজপ্রতিষ্ঠিতচ্ছাত্রবৃত্তিব্যবস্থা নাভবিষ্যৎ, তদা মাদৃশানাং সংস্কৃতশিক্ষা কিং ন জলধিজলে অপতিষ্যৎ? যাতু তাবৎ, অহং গতেঽব্দে বারাণসীতঃ সামবেদস্য দ্বিতীয়পরীক্ষায়ামুত্তীর্ণঃ, ইদানীমুপাধিপরীক্ষায়াঃ পাঠ্যমধ্যেতুমিচ্ছামি। কিন্তু সম্প্রতি বৃত্ত্যভাবাৎ মমাধ্যয়নং ন সম্যক্ নির্ব্বহতি। ইদানীমিংরেজ-রাজপ্রচলিতশিক্ষাবিভাগীয়প্রতিনিধেস্তত্রভবতঃ করুণাং প্রার্থ্য বৃত্ত্যর্থ-

মহমাবেদনপুরঃসরং সংযাচে যদনন্যশরণং মাং বৃত্তিদানেন কৃতার্থী-করোতু ভবানিতি।

বিনয়াবনত—

শ্রীবিজয়গোপাল দেবশর্ম্মণঃ।

## ৫। বন্ধুর প্রতি।

১৮৩২ শকাব্দীয়-

সৌরবৈশাখস্য ত্রিংশদিবসে।

সোদরপ্রতিম!

যথাকালং তে কোমলকরাঙ্কিতা লিপির্মে করগতা অজনয়দতিমাত্র-মানন্দম্। রাজধানীমনিশমধিবসতোঽপি তে ঈদৃশী পল্লীগ্রামপ্রিয়তা-সুবহু প্রশংসনীয়েতি নাস্তি কিয়ানপি সন্দেহঃ। বিলাসলালায়িত-চেতসামাধুনিকানাং মহানগরীবাস এবৈকো রোগো মহান্, একং দ্বিত্রং বা দিবসং মহানগরীমধ্যুষ্য বিলাসবাহুল্যপ্রভাবেণ ন কোঽপি প্রায়ঃ পল্লীবাসায় সমুৎসহতে। কিন্তু সুহৃৎ! ত্বয়া তু প্রাণপ্রীতিকর-প্রাসাদবাসঃ সুরম্য-প্রশস্ত-রাজপথ-বিচরণং, রসনাসুখাস্বাদজনকং ভোজ্যং, শরীর-শান্তিবিধায়কঃ বিবিধপরিচ্ছদঃ নয়নানন্দদায়কং সুদৃশ্যমিত্যনেকং সুদুর্লভমপি বিবিধভোগমুপভুঞ্জানেন পর্ণকুটীরময়-"ম্যালেরিয়া"-সমাকীর্ণ-পল্লীগ্রামং প্রতি প্রীতিঃ প্রদর্শ্যতে, অতস্ত্বং সর্ব্বথা ধন্যবাদার্হঃ। প্রিয়! মা কুরু খেদং, নানাজনানামাবাস-তয়া নগরে সমাজবন্ধনং ন স্থাতুমর্হতি, নগরবাসিভির্যথারুচি স্বস্ব-কার্য্যজাতমনুষ্ঠীয়তে, ন তেষাং বিচারবুদ্ধিঃ কদাচিদ্ হৃদয়তলমব-গাহতেতরাম্। যত্র স্বাবাসপার্শ্ববাসী কিংজাতীয়ঃ কিংবৃত্তিঃ কুশল-

  

বানকুশলো বা ন তত্র প্রতিবেশিনাং দৃষ্টির্নিপততি, ন তত্র কদাচিৎ সমাজবন্ধনমস্মাকমাশাবিষয়ঃ, অতঃ নগরবাসপরিত্যাগঃ সঙ্কল্পস্থে সাধীয়ানিতি কোঽত্র সন্দেহঃ।

ভ্রাতঃ! অস্মাকং কুশলং জানীহি, কদাস্মিন্ ত্বয়া সহ মিলিত্বা দরিদ্রাং জননীং জন্মভূমিং সনাথীকরোমীতি আশাস্মহে ইতি দিক্।

ভবদীয়—

শ্রীদেবেন্দ্রদাস বন্দ্যোপাধ্যায়ঃ।

## ব্রাহ্মণপণ্ডিতদিগের নিমন্ত্রণ-পত্র।

নিমন্ত্রণপত্রে সৌরমাস উল্লেখ করিতে হয়, ইহার অনেক পন্থা আছে। মেষাদি দ্বাদশ রাশিতে সূর্য্যের স্থিতি দ্বারা বৈশাখাদি দ্বাদশ মাস প্রতিপন্ন হয়। যথা—'মেষে দিনেশে' ইহা দ্বারা বৈশাখ মাস বুঝাইল। এইরূপ 'সূর্য্যে বৃষস্থে' ইহাতে জ্যৈষ্ঠ মাস, 'দ্বন্দ্বং গতে ভাস্বতি'—আষাঢ়মাস, 'কুলীরচরমার্ত্তণ্ডে'—শ্রাবণ মাস, 'হরৌ যাতি হরৌ'—ভাদ্র মাস, 'কন্যাং গতে দিনকরে'—আশ্বিন মাস; ইত্যাদি। মেষাদি দ্বাদশ রাশি, কুজ শুক্র প্রভৃতির ক্ষেত্র বা গৃহরূপে কথিত হয়, ইহাতে সূর্য্যের স্থিতি উল্লিখিত হইলে সৌর মাস বুঝায়। যথা—

"কুজশুক্রবুধেন্দ্বর্কসৌম্যশুক্রাবনীভুবাম্।
জীবার্কিভানুজেজ্যানাং ক্ষেত্রাণি স্যুরজাদয়ঃ॥"

মেষ মঙ্গলের প্রথম ক্ষেত্র (গৃহ), বৃষ শুক্রের প্রথম ক্ষেত্র, মিথুন বুধের প্রথম ক্ষেত্র, কর্কট চন্দ্রের ক্ষেত্র (চন্দ্রের আর ক্ষেত্র নাই) সিংহ সূর্য্যের ক্ষেত্র (ইহাঁরও আর ক্ষেত্র নাই) কন্যা

বুধের দ্বিতীয় ক্ষেত্র, তুলা শুক্রের দ্বিতীয় ক্ষেত্র, বৃশ্চিক মঙ্গলের দ্বিতীয় ক্ষেত্র, ধনু বৃহস্পতির প্রথম ক্ষেত্র, মকর শনির প্রথম ক্ষেত্র, কুম্ভ শনির দ্বিতীয় ক্ষেত্র, মীন বৃহস্পতির দ্বিতীয় ক্ষেত্র।

'ভূ-সুতাদ্যগৃহে ভানৌ' বলিলে সৌর বৈশাখ মাস বুঝাইল। 'কবিমুখসদ্মনি পূষণি বাসিনি' বলিলে সৌর জ্যৈষ্ঠ মাস। এইরূপ 'বুধাদ্যমন্দিরে মিত্রে' আষাঢ়; 'নিশানাথনিশান্তেঽর্কে' শ্রাবণ; 'নিজভবনগভানৌ'—ভাদ্র; 'বিধুসুতপরগেহে দীপ্যমানে দিনেশে'—আশ্বিন; 'শুক্রান্তিমনিকেতেনে'—কার্ত্তিক; 'লোহিতাঙ্গপরমন্দিরারুণে'—অগ্রহায়ণ; 'বাগীশাদ্যগৃহাদিত্যে'—পৌষ; 'সুতাদিমগৃহে সূর্য্যে' মাঘ; 'পঙ্গোঃ পরং গৃহমিতে মিহিরে'—ফাল্গুন; এবং 'গুরুপরভবনস্থে বাসরেশে' বলিলে সৌর চৈত্র মাস বুঝায়। অথবা বৈশাখাদি মাস পর্য্যায়ক শব্দের সহিত সূর্য্যার্থক শব্দের সম্বন্ধ বর্ণিত হইলেও সৌর মাস প্রতিপন্ন হয়। যথা—'তপনে মাধবে' বলিলে সৌর বৈশাখ; 'সৌরে শুক্রে' বলিলে সৌর জ্যৈষ্ঠ; 'সৌরে শুচৌ' বলিলে সৌর আষাঢ় মাস ইত্যাদি। নিমন্ত্রণ-পত্ররচনাশিক্ষার্থীর অঙ্কাভিধান, রাশ্যভিধান ও গ্রহাভিধান প্রভৃতি কণ্ঠস্থ করা প্রয়োজনীয়। নিম্নলিখিত শব্দাঙ্ক দ্বারা পত্রের তারিখ বর্ণন করা যায়। যথা—

অশ্বিযমদহনকমলজশশি-শূলভৃদদিতি-জীবফণি-পিতরঃ
যোন্যর্য্যমদিনকৃত্তষ্টৃপবনশক্রাগ্নিমিত্রাশ্চ।
শক্রো নিঋতিস্তোয়বিশ্ববিরিঞ্চী হরির্ব্বসুর্ব্বরুণঃ
অজপাদোঽহির্ব্রধ্নঃ পূষা চেতীশ্বরা ভানাম্॥

অশ্বিনী হইতে রেবতী পর্য্যন্ত নক্ষত্র সপ্তবিংশতি, কিন্তু উত্তরা-

ষাঢ়ার শেষ পাদ ও শ্রবণার প্রথম ৪ দণ্ড এই উভয়ের নাম অভি-জিৎ, ইহা ধরিয়া অষ্টাবিংশতি নক্ষত্র গণিতে হয়। ক্রমে ইহাদের অধিপতি গণনায়ও এক হইতে ২য় সংখ্যা পাওয়া যায়। এই অনুসারে কবিতাতে মান (তারিখ) রচনার ব্যবহার আছে। অশ্বিনী নক্ষত্রের অধিপতি অশ্বী; অশ্বী বলিলে এক অঙ্ক (১লা তারিখ) বুঝায়। ভরণী নক্ষত্রের অধিপতি যম,—যম, কৃতান্ত, শমন প্রভৃতি শব্দে দুই অঙ্ক পাওয়া যায়। কৃত্তিকার অধিপতি অগ্নি,—দহন, অনল প্রভৃতি অগ্নি-পর্য্যায়ক শব্দের উল্লেখে তিন বুঝায়। রোহিণী নক্ষত্রের অধিপতি ব্রহ্মা,—ব্রহ্মার্থ কমলজ, বিরিঞ্চি, বিধি প্রভৃতি শব্দের প্রয়োগে ৪ সংখ্যা, এইরূপ মৃগশিরার শশী * ৫, আর্দ্রার শূলভৃৎ অর্থাৎ শিব ৬, পুনর্ব্বসুর অদিতি ৭, পুষ্যার বৃহস্পতি ৮, অশ্লেষার ফণী (সর্প) ৯, মঘার পিতৃগণ ১০, পূর্ব্ব-ফল্গুনীর যোনি ১১, উত্তরফল্গুনীর অর্য্যমা ১২, হস্তার দিনকৃৎ ১৩, চিত্রার বিশ্বকর্ম্মা ১৪, স্বাতীর পবন ১৫, বিশাখার শক্রাগ্নি ১৬, অনুরাধার মিত্র ১৭, জ্যেষ্ঠার ইন্দ্র ১৮, মূলার রাক্ষস ১৯, পূর্ব্বাষাঢ়ার জল ২০, উত্তরাষাঢ়ার বিশ্ব ২১, অভিজিতের ব্রহ্মা ২২, শ্রবণার হরি ২৩, ধনিষ্ঠার বসু ২৪, শতভিষার বরুণ ২৫, পূর্ব্বভাদ্রের অজপাদ ২৬, উত্তর ভাদ্রের অহিব্রধ্ন ২৭, এবং রেবতী নক্ষত্রের অধিপতি পূষা, 'পূষা' (পূষন্ শব্দ), বলিলে ২৮ অঙ্ক ধরিতে হয়।

---

* 'শশী' শব্দ দ্বারা ৫ অঙ্ক বুঝাইলেও চন্দ্র, ইন্দু, বিধু প্রভৃতি শব্দে ১ অঙ্কই প্রায় বুঝাইয়া থাকে।

## মাতৃশ্রাদ্ধোপলক্ষে নিমন্ত্রণপত্র।

৪ঠা চৈত্র,

অশেষশাস্ত্রাধ্যাপক—

শ্রীযুক্ত………ন্যায়ালঙ্কার ভট্টাচার্য্য মহাশয়,

সুরাচার্য্যকল্পেষু—

চলিতেয়ং পত্রী শ্রীধরপুরতঃ } দেয়া হরিপুরগ্রামে

মাতা মাতৃবদস্মাকং বয়ং পুত্রা ন পুত্রবৎ।
ইতি খিন্নেব সা গঙ্গা-তটাম্বুস্থাতরদ্‌ভবম্॥
তদাদিমকৃতৌ কিঞ্চিদকিঞ্চননিকেতনে।
মৈত্র * চৈত্রে চতুর্থেঽহ্নি কৃপয়ার্পয় সন্ পদম্॥

সানুজঃ শ্রীপুণ্ডরীকাক্ষ দেবশর্ম্মা।

নিবেদয়তীতি।

১০ই বৈশাখ শুক্রবার মাতৃশ্রাদ্ধ—

মাতা মৃতামৃতমগাদমরাপগাগা
তৎ কৃত্যমাদ্যমিহ ভাবি কবে কথঞ্চিৎ।
ভৌমাদ্যসদ্মগরবৌ কবিসূনুবারে
শূন্যেন্দুমে সদয় তৎ সদয়েত্য সাধ্যম্॥

২রা পৌষ, শনিবার, মাতৃশ্রাদ্ধ—

হরিপদকমলান্তস্বান্তভৃঙ্গা প্রসূতিঃ
হরিপদকমলান্তর্বিগ্রহার্দ্ধা স্বরাপ্তা।

---

* মিত্রস্যায়ং মৈত্রঃ সৌর ইত্যর্থঃ। ৪ঠা চৈত্র।

ক্বতিবর রবিজাহে যুগ্মমে পূষপৌষে
ক্বতিরিহ ক্বপয়াত্মা সাধনীয়েত্য তস্যাঃ।

১৭ই বৈশাখ, বুধবার, মাতৃশ্রাদ্ধ।

গৃহস্থিতা মূর্ত্তিমতীব দেবতা
পুপোষ মাং প্রাণসমং চিরায় যা।
অভূচ্চ যা মর্ম্মণি পীড়িতা প্রসূ-
র্নিশম্য মে মস্তকবেদনামপি।
দিবঙ্গতা সাঙ্গমপাস্য মায়িকং
জলস্থলে জাহ্নব ইষ্টদেবধী।
ক্রিয়াত্র তস্যাঃ ক্রিয়গার্কশক্রমে
বুধেঽহ্নি সাঙ্গীক্রিয়তাং বুধেত্য সা।

---

## হরিহরপূজোপলক্ষে—

মৃগচরতপনে শ্রুতিযুগগণনে ভূস্থুর মম তু নিকায্যে
হরিহরযজনং ভবভয়শমনং ভবিতা তদিহ সুকার্য্যে।
দ্বিজ তব গমনং দুষ্কৃতিদমনং সঞ্চত ইতি বুধবারে
পদজনিদীনঃ সুমতিবিহীনঃ সকরুণ গুরুসংসারে।

## পাঠাদি সমাপ্তি উপলক্ষে—

বাল্মিকের্মুখপঙ্কজাদ্বিগলিতং রামায়ণং মোক্ষদম্
শেষস্তৎপঠনস্য দীনভবনে ভাবী দ্বিজানুগ্রহৈঃ।
শুক্রস্যাদ্যনিশান্তগে দিনকরে সোমাহ ইন্দ্রপ্রমে
সাধ্যং তং ক্বপয়া সমেত্য সমিতিং ধীরৈরিতি প্রার্থয়ে।

পিতামহের শ্রাদ্ধোপলক্ষে—

চলমিতি হিত্বা বপুরুপযাতঃ সুরসরিদম্ভসি মদনস্তাতঃ
পরমপদং তৎ কৃতিরিহ নব্যা হরিসঞ্চারিণি ভাস্বতি ভব্যা।
সাঙ্গবতী সদসীতৈরার্য্যাস্তপনদিনেঽতঃ কৃপয়া কার্য্যা
শশধরমানে চততে দীনঃ প্রণতিভিরেতৎ ভাগ্যবিহীনঃ॥

মাতৃশ্রাদ্ধ উপলক্ষে—

সুরধুনিনীরস্থলগশরীরস্মৃতনিজমনুরনুযাতা
চ্যুতভবমায়া সুরহিতকায়া মেঽমৃতপদমিতি মাতা॥
কলশগতেনে দিনমণিমানে তপনজদিন ইহ তস্যা
নিবপনকার্য্যং কুরুত সুপূর্য্যং সুকৃতিন এত্য নমস্যাঃ॥

পিতৃশ্রাদ্ধোপলক্ষে—

সংসারঃ সারশূন্যঃ সুখমিহ বিষয়োদ্ভূতমাপাতরম্যং
মত্বৈবৈতৎ পিতা মে পরপদমগমদ্গাঙ্গতীরাম্বুগাঙ্গঃ।
তৎকৃত্যং কৃত্যমাদ্যং কৃতিবর মকরে ভাস্করে ভূকরাংশে
হংসাহে সংসদাভামিহ কুরু কৃপয়া ত্বৎপদে প্রার্থয়েঽদঃ॥
কঃ পিতা কস্য কঃ পুত্রঃ সংসারঃ সারবর্জ্জিতঃ।
বৎস মাক্রন্দ জন্তূনামেবেয়ং কালিকী গতিঃ॥
ইত্যুক্ত্বা জনকো জাতো দিবমিষ্টমনুং স্মরন্।
শুক্রাহে শক্রমে শুক্রে তৎকৃত্যে সদয়াত্র সন্॥

মাতৃ-সপিণ্ডীকরণোপলক্ষে—

ভৌমাদ্যভবনে ভানৌ ভৌমাহে বহ্নিভূমিমে।
ভূয়পর্ব্বন্ কৃপাপূর্ব্বং পূর্ব্ব মাতুঃ সপিণ্ডনম্॥
২৪

পুত্রবিবাহোপলক্ষে—

ভূমিসুতাদিমসদ্মনি সঙ্গমবতি সতি সবিতরি বারে
সুতশুভপরিণয় ইহ ভবিতা নয়-নয়ন নঁয়নমিতআরে।
ভূসুরপুঙ্গব ভূতদয়ার্ণব ভুয সমিতিমশিবারে
বিতর বধূবর-শিরসি চ পদবর-দরজশ্চত ইতি স্বরে॥

বারোয়ারীশীতলাপূজোপলক্ষে—

বালেয়স্থাসপর্য্যাময়নিচয়হরা মোক্ষরাপ্যন্তকালে
কার্য্যেতীহাঽধনানামপি ন ইহ ন কে মাতৃকৃত্যে সকামাঃ।
প্রাসাদে স্বরমাসে স্বরগুরুদিবসে শুক্রমাসে সমেত্য
পূর্ব্বাহ্নে পর্ব্বতেমাং চত ইতি কবয়ঃ শ্রীপ্রভাসাখ্যশর্ম্মা॥

---

## বিবিধনিমন্ত্রণপত্রম্।

কালব্যালকরাললোলগরলক্ষুণ্ণঃ পরীক্ষিন্নৃপো
যাং শ্রুত্বাস্তভয়ঃ সমস্তকলুষস্তূর্ণং গতো নির্বৃতিম্।
সা শ্রীভাগবতী শ্রুতা সুললিতা পুণ্যা কথা মুক্তিদা
তৎসম্পূর্ত্তিবিধৌ ত্বদঙ্ঘ্রিকমলং যাচেঽতিনম্রাননঃ।
মেষেতস্বর্য্যে চন্দ্রাগ্নিমানেঽত্র দীনসদ্মনি।
মন্দাহে সভয়াগত্য ভূদেব দয়য়া স্বয়ম্॥ ১॥
কাশীং ভবোত্তরণধর্ম্মতরীং স্মরারে-
রাসাদ্য মুক্তিমগমজ্জনকো মদীয়ঃ।
তস্মিন্ শিবত্ববিনিবেশতয়া ত্রিতাপাঃ
সার্দ্ধং যমেন বিমুখাস্ত্রপয়া বভূবুঃ॥

তদাদিমকৃতির্ধীমন্ কৃপয়াগত্য পূর্য্যতাম্।
মহাবিষুবসংক্রান্ত্যাং নতস্যেতি নিবেদনম্ ॥২॥
মাতা মে হরিপাদপদ্মযুগলং ধ্যাত্বা বুধাঃ স্বং বপু-
স্তীরে ত্যক্তবতীহ দেবসরিতস্তস্যাঃ কৃতির্ভাবিনী।
আশ্বা মন্দদিনে যুগেন্দুবিমিতে সৌরে গুরৌ প্রার্থয়ে
ধীমদ্ভিঃ কৃপয়া পদাম্বুজরজোদানৈঃ সভা শোভ্যতাম্ ॥ ৩ ॥
শুক্রে শাস্ত্রসরোজভাস্করসমা ব্রহ্মার্চ্চনং বার্ষিকং
কালী কালনিবারিণী ভয়হরা তস্যাঃ সমর্চ্চা ভবেৎ।
ভক্ত্যা বিল্বদলৈর্জবাক্ষতফলৈঃ সাধ্যং শনের্ব্বাসরে
তত্রাগত্য বুধা বসুদ্বয়মিতে প্রাতঃ স্বয়ং যাচতে ॥ ৪ ॥
কান্তো মে সুরনিম্নগাতটজলে সংন্যস্য কায়ং বুধা-
স্তদ্বিষ্ণোঃ পরমং পদং হৃদি পরং ধ্যাত্বামরত্বং গতঃ।
তৎকৃত্যং ভবিতা রবৌ হরিমিতে কন্যাং গতে পূষণি
তৎপূর্য্যং সমিতিং সমেত্য সদয়ৈর্মান্যৈর্ভবদ্ভিঃ স্বয়ম্ ॥ ৫ ॥
যস্যামন্তে শ্রবোঽন্তে নিগদতি ভগবাংস্তারকব্রহ্মনাম
কাশীনাথস্তদঙ্কে মৃতিমলভত মে তাততাতোঽতি পূতঃ।
তস্যাস্তং ভাবি কৃত্যং কৃতিবর দিনকৃদ্বাসরে বাসরেশে
স্বাবাসাসীন এত্যানলযুগলমিতে পূর্য্যতাং তৎ প্রবন্ধে ॥ ৬ ॥
ব্রহ্মাদ্যা যাং শিরোভির্দ্দধতি দিবিষদঃ শঙ্করীং কিঙ্করাভা
যস্যাঃ পাদাব্জসেবা জনয়তি ভজতাস্তব্যভোগাপবর্গান্।
সম্পূজ্যা পূজ্যপাদাঃ শয়শশিবিমিতে রাজরাজেশ্বরী সা
বৌধাহে মাধবে তৎ স্বরমিহ কৃপয়াগত্য সাধ্যঞ্চতেঽদঃ ॥ ৭ ॥
পূজা ভক্তিসহক্তিশক্তিবিভবৈর্নৈবাত্র সম্ভাব্যতে
দাসোঽস্মীতি চতে পদাম্বুজরজশ্চাক্ষয্যমেতদ্বসু।

বৈশাখে বসুপক্ষসোমদিবসে গোবিন্দচন্দ্রো বসু-
মূর্দ্ধানীয় নবীনমিষ্টকগৃহেঽস্মেষ্টৈপ্রবেষ্টুং শ্রিয়া ॥ ৮ ॥
মাধব মামব ভাস্করসম্ভবসম্ভবসম্ভয়দীনাং
প্রোচ্য সুধাময়ধাম সমাময়তাস্তু চ মাতনুমায়াং।
ধনুরিতপূষণি বিধুতনয়েঽহনি বিধিবিধুমে কৃতিরাস্তা
তস্যা ভূসুর সদসি কৃপাপর-তন্ত্র সমেত্য হি সাধ্যা ॥ ৯ ॥
কাব্যান্তগেহে সতি পদ্মবন্ধৌ
মদাত্মজান্নাশনমত্র ভাবি।
বিরিঞ্চিমে সোমদিনে সমেত্য
শুভাশিষা বর্দ্ধয় তং বুধাত্র ॥ ১০ ॥
শুভমুপনয়নং মে ভ্রাতৃসূনোর্ভাবি
জলচরমধিরূঢ়ে ভাস্করে শুক্রবারে।
শিশিরকিরণমানে সাঙ্গমঙ্গেত্য ধীরাঃ
কুরুত করুণয়েতি প্রার্থয়ে ভূসুরেশাঃ ॥ ১১ ॥
মাতর্জহ্নুসুতে ভবাব্ধিপতিতং মাং তারয়েত্যালপন্
তাতঃ স্বেষ্টমনুং জপন্নবয়বং ত্যক্ত্বাঽমৃতং সংগতঃ।
তৎ কৃত্যং ভবিতাদিমং দিনমণৌ শুক্রান্তগেহং গতে
বাণাশ্বিপ্রমিতে কুজে বুধবরাস্তৎ পূর্য্যতাং প্রার্থয়ে ॥ ১২ ॥
আক্রান্তাজ্ঞানমত্তপ্রবলকরিকরপ্রান্তসদ্বুদ্ধিসিংহং
আরূঢ়া মঙ্গলং নো বিতরতি সততং শ্রীজগদ্ধাত্রিকা যা।
তস্যাঃ পূজা প্রপূর্য্যা ঘটগতমিহিরে বাণযুগ্মাঙ্কশুক্রে
যাচে সিদ্ধেশ্বরঃ শ্রীযুত ইতি সুধিয়ো ঘোষদাসো বিনীতঃ ॥১৩

——— :*: ———

# রচনাপরীক্ষার প্রশ্নোত্তর।

( ১৯০৪ )

## সংস্কৃতপ্রথমপরীক্ষা।

### কাব্যব্যাকরণভিন্ন-বিষয়াণাং দ্বিতীয়পত্রম্।

### প্রশ্নঃ—স্বস্ব-মাতৃভাষয়ানূদ্যতামধস্তনঃ প্রবন্ধঃ।

(ক) কস্মিংশ্চিদ্বনোদ্দেশে মহান্যগ্রোধবৃক্ষে পুরাহমবসম্। তত্রাধস্তাৎ কোটরে কপিঞ্জলো নাম চটকঃ প্রতিবসতিস্ম। অথ কদাচিৎ কপিঞ্জলঃ প্রাণযাত্রার্থমন্যৈশ্চটকৈঃ সহ পক্কশালিপ্রায়ং দেশং গতঃ। ততো যাবন্নিশাসময়েঽপি স নায়াতঃ, তাবদহং সোদ্বেগমনাস্তদ্বিয়োগদুঃখিতশ্চিন্তিতবান্। অহো কিমদ্য কপিঞ্জলো নায়াতঃ, কিং পাশেন কেনাপি বদ্ধঃ, উতাহোস্বিৎ কেনাপি চ ব্যাপাদিতঃ। সর্ব্বথৈব যদি স কুশলীভবতি, তন্মাং বিনা ন তিষ্ঠতি। এবং মে চিন্তয়তো বহূনি দিনান্যতিক্রান্তানি। ততশ্চ কদাচিৎ শীঘ্রগো নাম শশকোঽস্তমনবেলায়ামাগত্য তস্মিন্ কোটরে প্রবিষ্টঃ। ময়াপি কপিঞ্জলনিরাশত্বেন ন নিবারিতঃ। অথান্যস্মিন্নহনি কপিঞ্জলঃ শালিভক্ষণাৎ অতীবপীবরতনুঃ স্বমাশ্রমং স্মৃত্বা ভূয়োঽপি তত্রৈব সমায়াতঃ। অতঃ সাধ্বিদমুচ্যতে।—

ন তাদৃগ্‌জায়তে সৌখ্যমপি স্বর্গে শরীরিণাম্।
দরিদ্রেঽপি হি যাদৃক্ স্যাৎ স্বদেশে স্বপুরে গৃহে॥

অথাসৌ বটকোটরান্তর্গতং শশকং দৃষ্ট্বা সাক্ষেপমিদমাহ—ভোঃ শশক, ন ত্বয়া সুন্দরং কৃতম্। যন্মমাবসথে প্রবিষ্টোঽসি। তচ্ছীঘ্রমপগম্যতাম্। শশক আহ,—মুর্খ! ন তবেদং গৃহং, কিন্তু মমৈব।

তৎ কিং মিথ্যা পরুষাণি বচনানি প্রজল্পসি। তচ্ছীঘ্রং ব্রজ। চটকোঽব্রবীৎ,—যদ্যেবং তর্হি প্রতিবেশকাঃ পৃচ্ছ্যন্তাম্।

## উত্তরম্—উল্লিখিতপ্রবন্ধস্য বঙ্গভাষয়ানুবাদঃ।—

(ক) কোন এক বনপ্রদেশে এক প্রকাণ্ড বটবৃক্ষ ছিল। পূর্ব্বকালে আমি সেই বৃক্ষে বাস করিতাম। তাহার অধোদেশস্থিত কোটরে কপিঞ্জল নামক এক চড়ুই পাখী থাকিত। অনন্তর কপিঞ্জল কোন সময়ে অন্যান্য চড়ুই পাখীর সহিত মিলিত হইয়া জীবিকানির্ব্বাহার্থ পক্বধান্যবহুল প্রদেশে গমন করিল। তৎপরে রাত্রি হইলেও সে যখন আসিল না, তখন আমি তদীয় বিরহদুঃখে কাতর হইয়া উৎকণ্ঠিতচিত্তে চিন্তা করিতে লাগিলাম।—হায়! কেন আজ কপিঞ্জল আসিল না, কেহ কি তাহাকে জালে আবদ্ধ করিয়াছে! কপিঞ্জল যদি সর্ব্বথা সুখে থাকে, তবে ত সে আমাকে ছাড়িয়া থাকে না। এই রূপ চিন্তা করিতে করিতে আমার অনেক দিন কাটিয়া গেল। অনন্তর কোন এক সময় শীঘ্রগনাম এক শশক সন্ধ্যাসময়ে তথায় আসিয়া কপিঞ্জলের কোটরে প্রবেশ করিল। আমিও কপিঞ্জল-বিষয়ে হতাশ হইয়াছিলাম বলিয়া তাহাকে নিষেধ করিলাম না। অতঃপর একদিন কপিঞ্জল ধান্যভক্ষণে অত্যন্ত হৃষ্টপুষ্ট হইয়া নিজ আবাসস্থান স্মরণপূর্ব্বক পুনরায় সেইস্থানে আসিয়া উপস্থিত হইল।

অতএব পণ্ডিতগণ ইহা ভালই বলিয়া থাকে,—দেহধারিগণের স্বকীয় গৃহ, বাড়ী এবং দেশ নিতান্ত হীনাবস্থ হইলেও ইহাদের প্রতি যেরূপ প্রীতি থাকে, স্বর্গেও সেরূপ থাকে না।

অনন্তর সেই কপিঞ্জল বটকোটরস্থিত শশককে দেখিয়া দুঃখ-সহকারে বলিল,—ওহে শশক! তুমি আমার বাসস্থানে প্রবেশ করিয়া ভাল কাজ কর নাই। অতএব তুমি সত্বর এস্থান হইতে বহির্গত হও। শশক উত্তর করিল,—রে অবোধ! এ ঘর তোর নয়, ইহা আমার। অতএব কেন তুই আত্মশ্লাঘাসূচক বৃথা বাক্য ব্যয় করিতেছিস্। সত্বর এখান হইতে চলিয়া যা।' শশকের ঈদৃশ ব্যবহার দেখিয়া চটক বলিল,—যদি এইরূপই হয়, তবে অত্রত্য প্রতিবেশিগণকে জিজ্ঞাসা কর্ (এই বাসা তোর্ কি আমার?)।

প্রশ্নঃ—ক-চিহ্নিতঃ প্রবন্ধঃ সংস্কৃতেনানূদ্যতাম্।

(ক) কোন বনে মহাতপা নামে এক মুনি বাস করিতেন। তিনি একদা আশ্রমের নিকট কাকমুখ হইতে পতিত একটী মূষিকশাবক পাইয়াছিলেন। দয়ালু মুনি তাহাকে তণ্ডুলকণা খাইতে দিয়া প্রতিপালন করিতে লাগিলেন। একদিন এক বিড়াল তাহাকে বধ করিবার জন্য আক্রমণ করিল। তখন মুনি তপোবলে ঐ মূষিককে বিড়াল করিলেন। কিন্তু সে বিড়াল হইয়াও কুক্কুরের ভয়ে নির্ভয়ে বেড়াইতে পারে না দেখিয়া মুনি তাহাকে কুকুর করিলেন। কুক্কুরও ব্যাঘ্র হইতে সর্ব্বদা ভয় পায় দেখিয়া শেষে তাহাকে ব্যাঘ্র করিয়া দিলেন। মূষিকশাবক ব্যাঘ্র হইয়া নির্ভয়ে বিচরণ করিতে লাগিল। কিন্তু মুনি তাহাকে মূষিকশাবকের ন্যায় দেখিতেন। লোকেও সেই ব্যাঘ্রকে দেখিয়া বলিত, "এটা পূর্ব্বে ইন্দুর ছিল, মুনির কৃপায় বাঘ হইয়াছে।" ইহা শুনিয়া সে মনে করিল, "হায়! বাঘ হইয়াও

আমার অপবাদ ঘুচিল না। যতদিন এই মুনি জীবিত থাকিবে ততদিন আমার কলঙ্ক যাইবে না। অতএব মুনিকে বধ করিতে পারিলেই অপবাদ দূর হয়। ইহা স্থির করিয়া সে যেমন মুনিকে আক্রমণ করিতে গেল, অমনি মুনি তাহাকে "পুনর্ব্বার মূষিক হও" বলিয়া পূর্ব্বের ন্যায় মূষিক করিয়া দিলেন।

## উত্তরম্—ক-চিহ্নতস্য প্রবন্ধস্য সংস্কৃতেনানুবাদঃ।

(ক) কস্মিংশ্চিদ্‌বনে মহাতপোনামা মুনিরেকঃ প্রতিবসতিস্ম। স একদা আশ্রমসন্নিধৌ বায়সমুখাৎ পতিতমেকমুন্দুরুশিশুং প্রাপ্তবান্। দয়াবান্ মুনিস্তণ্ডুলকণাহারদানেন তং প্রতিপালয়িতুমারেভে। একদা কশ্চিৎ মার্জ্জারস্তমাখুং হন্তুমাক্রামৎ। তদাসৌ মুনিস্তপোবলেন মূষিকং মার্জ্জারমকরোৎ। ততঃ স মার্জ্জারো ভূত্বাপি শুনো ভিয়া নিঃশঙ্কং ন বিহর্ত্তুমর্হতীত্যালোক্য মুনিস্তং কুক্কুরত্বেন নির্ম্মিতবান্। অথ সোঽপি বিভেত্যনিশং ব্যাঘ্রাদিতি বীক্ষ্য তং দ্বীপিনং নির্ম্মমে। মূষিকশাবকঃ শার্দ্দূলতামাসাদ্য সাধ্বসশূন্যং বিচরিতুমারভত। মুনিস্তু তং মূষিকশাবকবদেবাবলোকিতবান্। তং শার্দ্দূলমালোক্য লোকা অপ্যকীর্ত্তয়ন্—যদসৌ পূর্ব্বমাখুরাসীৎ, সাম্প্রতং মুনিবচনেন শার্দ্দূলঃ সংবৃত্তঃ। স ইদমাকর্ণ্য মনসি চিন্তিতবান্—অহো! ব্যাঘ্রত্বমাপদ্যমানস্যাপি মে মূষিকাপবাদো নাপগতঃ। যাবন্মুনিরসৌ জীবিষ্যতি, তাবন্মে কলঙ্কো নাপগমিষ্যতি, অতো মুনিং বিনাশয়িতুমর্হত এব মে কলঙ্কো দূরীভবিষ্যতীতি স্থিরীকৃত্যাসৌ যদা মুনিমাক্রমিতুমুপচক্রমে, মুনিরপি তদা "পুনস্তং মূষিকো ভব" ইত্যুক্ত্বা তং পুনর্ম্মূষিকমকার্ষীৎ।

# প্রথম—পরীক্ষা।

## ( ১৯০০ )

ব্যাকরণভিন্নবিষয়াণাং দ্বিতীয়পত্রম্।

### প্রশ্নঃ—স্বস্ব-মাতৃভাষয়ানূদ্যতাময়ং প্রবন্ধঃ।

(ক) অস্তি অযোধ্যায়াং পুরি চূড়ামণিনাম ক্ষত্রিয়ঃ। তেন ধনার্থিনা কায়ক্লেশেন ভগবাংশ্চন্দ্রচূড়ামণিশ্চিরমারাধিতঃ। ততঃ ক্ষীণপাপোঽসৌ স্বপ্নে দর্শনং লব্ধ্বা ভগবতঃ প্রসাদাদ্‌যক্ষেশ্বরেণ আদিষ্টঃ,—'ত্বমদ্য প্রাতরেব ক্ষৌরং কারয়িত্বা লগুড়হস্তঃ সন্ স্বগৃহদ্বারি নিভৃতং স্থাস্যসি। ততো যমেব আগতং ভিক্ষুকং প্রাঙ্গণে দ্রক্ষ্যসি; তং নির্ভরং লগুড়প্রহারেণ হনিষ্যসি। ততোঽসৌ ভিক্ষুকস্তৎক্ষণাৎ সুবর্ণপূর্ণকলসো ভবিষ্যতি। তেন ত্বং যাবজ্জীবনং সুখী ভবিষ্যসি' ইতি। তদনন্তরং তথানুষ্ঠিতে তদ্বৃত্তম্, ততঃ ক্ষৌরকরণায় আনীতেন নাপিতেন তৎসর্ব্বমালোক্য চিন্তিতম্—অহো নিধিপ্রাপ্তেরয়মুপায়ঃ। তদহমপ্যেবং কিং ন করোমি? ততঃ প্রভৃতি স নাপিতঃ প্রতিদিনং তথাবিধো লগুড়হস্তো ভিক্ষুকাগমনমপেক্ষতে। একদা তেন তথাপ্রাপ্তো ভিক্ষুকো লগুড়েন হত্বা ব্যাপাদিতঃ। তেনাপরাধেন সোঽপি নাপিতো রাজপুরুষৈস্তাড়িতঃ পঞ্চত্বং গতঃ।

দ্বিতীয় প্রবন্ধটী ১৯০৪ সালের দ্বিতীয় প্রশ্নের অনুরূপ বলিয়া উল্লিখিত হইল না।

### উত্তরম্—উল্লিখিতস্য প্রবন্ধস্য বঙ্গভাষায়ানুবাদঃ।

(ক) অযোধ্যা-নগরীতে চূড়ামণি নামক এক ক্ষত্রিয় আছেন।

তিনি ধনার্থী হইয়া শারীরিক ক্লেশ সহ্য করত বহুকাল অণিমাদি-বিভূতিসম্পন্ন শশিশেখরের আরাধনা করেন। অনন্তর (একদিন) নিষ্পাপ সেই চূড়ামণি, ভগবান্ ভূতপতির প্রসাদে স্বপ্নে দেখিলেন,—যক্ষপতি কুবের তাঁহাকে আদেশ করিতেছেন,—"তুমি আজ প্রভাত সময়েই ক্ষৌর কর্ম্ম সম্পন্ন করাইয়া একখানি যষ্টি গ্রহণ-পূর্ব্বক নিজ গৃহদ্বারে গুপ্তভাবে থাকিবে। তার পর যে ভিক্ষুককেই তোমার প্রাঙ্গণে উপস্থিত দেখিবে, তুমি সজোরে লগুড়াঘাতে তাহার জীবননাশ করিবে। সেই লগুড়াঘাতে তৎকালেই সেই ভিক্ষুকের মৃতদেহ একটী সুবর্ণমুদ্রাপূর্ণ কলস হইবে।" অনন্তর চূড়ামণি যক্ষপতির আদেশ অনুসারে সেইরূপ অনুষ্ঠান করিল। (ভিক্ষুক আসিলে—চূড়ামণি লগুড়াঘাত করিল—উপস্থিত ভিক্ষুককে মারিল—সুবর্ণমুদ্রাপূর্ণ কলসও পাইল।) অনন্তর ক্ষৌরকর্ম্মার্থ আনীত নাপিত এই ঘটনা প্রত্যক্ষ করিয়া চিন্তা করিতে লাগিল, আহা, অর্থপ্রাপ্তির এই উপায়। তবে আমিও কেন এইরূপ করিনা? তদবধি সেই নাপিত প্রতিদিন ক্ষৌরী হইয়া যষ্টীহস্তে দ্বারে উপবেশনপূর্ব্বক ভিক্ষুকের আগমন প্রতিক্ষা করিতে লাগিল। একদিন নাপিত সেই অবস্থায় এক উপস্থিত ভিক্ষুককে লাঠির আঘাতে মারিয়া ফেলিল। অনন্তর এই অপরাধে সেই নাপিতও রাজপুরুষগণের শাসনে প্রহৃত হইয়া প্রাণত্যাগ করিল।

দ্বিতীয় প্রবন্ধটি ১৮০৪ সালের প্রশ্নের অনুরূপ, অতএব তাহা আর এস্থলে অনূদিত হইল না।

**প্রশ্ন—ক-চিহ্নিতঃ প্রবন্ধঃ সংস্কৃতেনানূদ্যতাম্।**

(ক) এক ব্যক্তির একটী অশ্ব ও একটি গর্দ্দভ ছিল। সে

কোনও স্থানে যাইবার সময়, সমুদয় দ্রব্যসামগ্রী গর্দ্দভের পৃষ্ঠে চাপাইয়া দিত, অশ্ব বহুমূল্যের বস্তু বলিয়া, তাহার উপর কোনও ভার চাপাইত না। এক দিবস, সমুদয় ভার বহিয়া যাইতে গর্দ্দভের পীড়া উপস্থিত হইল। পীড়ার যাতনা ও ভারের আধিক্যবশতঃ গর্দ্দভ কাতর হইয়া, অশ্বকে বলিল—দেখ ভাই। আমি আর এত ভার বহিতে পারিতেছি না ; যদি তুমি দয়া করিয়া, কিয়দংশ লও, তাহা হইলে অনেক পরিত্রাণ হয়, নতুবা আমি মারা পড়ি। অশ্ব বলিল,—তুমি ভার বহিতে পার না পার আমার কি ? আমি কখনই তোমার ভারের অংশ লইব না। গর্দ্দভ আর কিছুই বলিল না; কিন্তু খানিক দূর গিয়া যেমনি পড়িল, অমনি তাহার প্রাণত্যাগ হইল। তখন ঐ ব্যক্তি সেই সমুদয় ভার এবং মৃত গর্দ্দভটিও অশ্বের পৃষ্ঠে চাপাইয়া দিল। সমুদয় ভার ও মরা গর্দ্দভ উভয়ই বহিতে হইল দেখিয়া, তখন অশ্ব, আক্ষেপ করিয়া মনে মনে বলিতে লাগিল, আমার যেমন দুষ্ট স্বভাব, তাহার উপযুক্ত ফল পাইলাম। তখন যদি এই ভারের অংশ লইতাম, তাহা হইলে এখন আমায় সমুদয় ভার ও মরা গর্দ্দভ বহিতে হইত না।

## উত্তরম্—উল্লিখিতস্য প্রবন্ধস্য সংস্কৃতেনানুবাদঃ।

(ক) কস্যচিজ্জনস্য আসীদেকস্তুরঙ্গো রাসভশ্চৈকঃ। স কস্মিংশ্চিজ্জনপদে গচ্ছন্ নিখিলং বস্তুজাতং গর্দ্দভপৃষ্ঠে সমস্থাপয়ৎ। অশ্বো বহুমূল্যাস্পদমিতি তস্য পৃষ্ঠে কিমপি বস্তু ন নিহিতবান্। একদা কৃৎস্নমেব ভারং বহতো গর্দ্দভস্য পীড়া সমবর্ত্তত। রোগস্য যন্ত্রণয়া, বাহুল্যেন চ ভারস্য, রাসভো নিতরামস্বস্থঃ সংবৃত্তঃ। আহ চ বাহং,—ভ্রাতঃ! পশ্য ন পুনরহমেতাবন্তং ভারং বোঢ়ুমলমস্মি।

 


কৃপয়া যদি ত্বমিতঃ কিয়ন্তমংশং গৃহ্লাসি, তর্হি মে বাহুল্যেন পরিত্রাণং সম্ভবেৎ—অন্যথাহং ম্রিয়েয়ম্। অশ্ব উবাচ—ত্বমশক্তঃ শক্তো বা মম কিম্? নাহং কদাপি তব ভারাংশং বহেয়ম্।৹ গর্দ্দভঃ পুনঃ কিঞ্চিদপি নাবোচৎ। কিন্তু কিয়দ্দূরং গত্বা পতন্নেব মৃতঃ। তদা সোঽধ্বনীনঃ তমখিলং ভারং মৃতং রাসভঞ্চ বাজিনমবাহয়ৎ। তদানীং ভারনিকরং গতাসুমপি রাসভমুভয়মেব বহন্তমাত্মানমবলোক্য সৈন্ধবোঽয়মনুশোচন্ মনসি সমালোচিতবান্ যৎ—যথাহং কলুষশীলঃ, প্রাপ্তবানস্মি চ ফলং তাদৃশমেব। তদা চেদেতাবতো ভারস্য মিয়ন্তমংশমগ্রহিষ্যন্ তর্হি সাম্প্রতং ময়া নিঃশেষং ভারং রাসভঞ্চ শবং বহতা ন তাবদবর্ত্তিষ্যত।

—— —

( ১৯০৩ )

সংস্কৃত-প্রথমপরীক্ষা। ব্যাকরণভিন্নবিষয়াণাং দ্বিতীয়পত্রম্।

## প্রশ্ন—স্বস্বমাতৃভাষয়ানূদ্যতাময়ং প্রবন্ধঃ।

(ক) ব্রাহ্মণী প্রাহ কথমেতৎ? ব্রহ্মণঃ কথয়তি। অস্তি কস্মিংশ্চিদ্বনপ্রদেশে কশ্চিৎ পুলিন্দঃ। স চ পাপর্দ্ধিং কর্ত্তুং বনং প্রতিপ্রস্থিতঃ। অথ তেন প্রসর্পতা মহানঞ্জনপর্ব্বতশিখরাকারঃ ক্রোড়ঃ সমাসাদিতঃ। তং দৃষ্ট্বাসৌ কর্ণাকৃষ্টনিশিতসায়কেন জঘান। তেনাপি কোপাবিষ্টচেতসা বালেন্দুদ্যুতিদংষ্ট্রাগ্রেণ পাটিতোদরঃ পুলিন্দো গতাসুর্ভূতলে প্রাপতৎ। অথ লুব্ধকং ব্যাপাদ্য শূকরোঽপি শরপ্রহারমাত্রবেদনয়া পঞ্চত্বমুপাগতঃ, এতস্মিন্নন্তরে কশ্চিদাসন্নমৃত্যুঃ শৃগাল ইতস্ততো নিরাহারতয়া পীড়িতঃ পরিভ্রমংস্তং প্রদেশমাজগাম।

যাবদ্বরাহপুলিন্দৌ পঞ্চত্বমুপাগতৌ দ্বাবপি পশ্যতি, তাবৎ প্রহৃষ্টো· চিন্তয়ৎ, ভো অনুকূলো মে বিধিঃ, তেনৈতদচিন্তিতং ভোজন· মুপাহিতম্। অথবা সাধ্বিদমুচ্যতে—

প্রকৃতেঽপ্যুত্তমে পুংসামন্যজন্মকৃতং ফলম্।
শুভাশুভং সমভ্যেতি বিধিনা সন্নিধাপিতম্॥
যস্মিন্ দেশে চ কালে চ বয়সা যাদৃশেন চ।
কৃতং শুভাশুভং কর্ম্ম তত্তথা তেন ভুজ্যতে॥

তদহং তথা ভক্ষয়ামি যথা বহূন্যহানি মে প্রাণযাত্রা ভবিষ্যতি। তদেনং স্নায়ুপাশং ধনুঃকোটিগতং ভক্ষয়ামি।

শনৈঃ শনৈশ্চ ভোক্তব্যং স্বীয়ং বিত্তমুপার্জ্জিতম্।
রসায়নমিব প্রাজ্ঞৈর্হেলয়া ন কদাচন॥

## উত্তরম্—ক-চিহ্নিতপ্রবন্ধস্য বঙ্গভাষয়ানুবাদঃ।—

ব্রাহ্মণী কহিলেন,—এ কি রকম? ব্রাহ্মণ কহিতে লাগিলেন,—কোন বনপ্রদেশে এক চণ্ডাল বাস করিত। (এক সময়) সে মৃগয়া করিতে বনে গমন করিয়াছিল। তখন চণ্ডাল কিছু দূর গমন করিয়া নীলগিরির শিখরসদৃশ এক প্রকাণ্ড শূকর দেখিতে পাইল। শূকরকে দেখিয়া সে আকর্ণ-বিস্তৃত গুণসংযোজিত শাণিত শর দ্বারা আঘাত করিল। আঘাতকুপিত শূকরও নবোদিত চন্দ্রকিরণসদৃশ দশনাগ্র দ্বারা নিষাদের উদর বিদারণ করিল। নিষাদ ভূতলে পতিত হইয়া পঞ্চত্ব প্রাপ্ত হইল। অনন্তর ব্যাধের প্রাণনাশ করিয়া বরাহও বাণাঘাতের বেদনায় প্রাণত্যাগ করিল।

ইত্যবসরে অনাহারপীড়িত মৃতকল্প এক শৃগাল চতুর্দ্দিকে

ভ্রমণ করিতে করিতে তথায় আসিয়া উপস্থিত হইল এবং যেমন সেই মৃত শূকর ও পুলিন্দ এই দুইটিকে দেখিতে পাইল, অমনি আহ্লাদিত হইয়া ভাবিতে লাগিল,—অহো! বিধাতা আমার প্রতি সুপ্রসন্ন হইয়াছেন, তিনি এই অচিন্তিত ভক্ষ্য দ্রব্য জুটাইলেন!

অতএব পণ্ডিতগণ ইহা ঠিকই বলিয়া থাকেন;—মানুষ ভালই হউক আর মন্দই হউক, তাহাকে অবশ্যই পূর্ব্বজন্মকৃত শুভাশুভ ফল ভোগ করিতে হইবে। স্বয়ং বিধাতাই তাহার সম্মুখে ফল উপস্থিত করিয়া দেন।

যে দেশে, যে কালে ও যে বয়সে মানুষ (পূর্ব্বজন্মে) শুভ বা অশুভ কর্ম্ম করিয়াছে (এই জন্মেও) তাহাকে ঠিক সেই দেশে, সেই সময়ে, সেই বয়সে শুভ বা অশুভ ফল ভোগ করিতে হয়। তবে এখন আমি এরূপে ইহা ভক্ষণ করিব—যাহাতে এই নর ও বরাহদ্বারা বহুদিন আমার জীবন রক্ষা হয়। অতএব আজ এই ধনুকের অগ্রভাগসংলগ্ন নাড়ীনির্ম্মিত গুণ ভক্ষণ করি।

রসবদ্বস্তুর রসগ্রহণের ন্যায় আদরের সহিত ক্রমে ক্রমে উপার্জ্জিত ধনের ভোগ করাই বুদ্ধিমান্ লোকের সতত কর্ত্তব্য।

## প্রশ্নঃ—ক-চিহ্নিতপ্রবন্ধঃ সংস্কৃতেনানূদ্যতাম্।

(ক) কোন নগরে সাগরদত্ত নামে এক বণিক্ বাস করিত। এক সময় তাহার ছেলে একশ টাকা দিয়া একখানি পুঁথি কিনিয়াছিল। ঐ পুঁথিতে এই ভাবের একটী শ্লোক লেখা ছিল যে,—

"মনুষ্য যাহা পাইবার, তাহা নিশ্চয়ই প্রাপ্ত হয়। দৈবও তাহাতে বাদ সাধিতে পারে না। এই জন্য আমি অনুতাপও করি না, বিস্মিতও হই না, কারণ যাহা আমার, তাহা কখনই পরের হইবে না।"

ঐ পুঁথিতে এই কবিতাটি দেখিয়া সাগরদত্ত আপনার পুত্রকে জিজ্ঞাসা করিল—হে পুত্র এই পুঁথিখানি তুমি কি দাম দিয়ে খরিদ করেছ ? পুত্র উত্তর করিল—একশ টাকায়। ইহা শুনিয়া সাগরদত্ত রেগে জ্বলে উঠে বলিল—ধিক্ তোকে, তোর মত মূর্খ আর দুটি নাই। একটিমাত্র শ্লোক একশ টাকায় কিনেছিস্ ? এরূপ বুদ্ধিতে তুই টাকা উপায় কর্‌বি কিরূপে ? অতএব আজ থেকে আর তুই আমার ঘরে ঢুক্‌তে পারিবি না। এই বলিয়া ছেলেকে বাড়ী থেকে তাড়াইয়া দিল, ছেলে মনের খেদে অতি দূরদেশে গিয়া কোন এক রাজার রাজ্যে বাস করিতে লাগিল। সেখানকার লোকের সকল কথায় সে প্রায় "যা পাবার তাই পায়" এই শ্লোকটির আবৃত্তি করিত বলিয়া লোকে তাহাকে "যা পাবার তাই পায়" এই নামে ডাকিতে আরম্ভ করিল।

## উত্তরম্—উল্লিখিতপ্রবন্ধস্য সংস্কৃতানুবাদঃ।

(ক) কুত্রচিন্নগরে সাগরদত্তনামা বণিগেক উবাস। একদা তস্য তনয়ো মুদ্রাশতেন পুস্তকমেকং ক্রীতবান্। তস্মিন্নেতত্তাৎপর্য্য-পূর্ণঃ শ্লোক একো লিপ্ত আসীৎ যৎ—"লব্ধব্যমর্থং লভতে হি লোকো দৈবেন তদ্বারয়িতুং ন শক্যম্। অতো ন শোচামি ন বিস্ময়েঽহং যন্মে ভবেত্তন্ন ভবেৎ পরস্য॥" ইতি।

তস্মিন্ পুস্তকে শ্লোকমিমং দৃষ্ট্বা সাগরদত্তঃ পুত্রমবোচৎ—বৎস! কেন মূল্যেন পুস্তকমিদং ক্রীতবানসি? পুত্রঃ প্রত্যবোচৎ—(তাত!) মুদ্রাশতেন। শ্রুত্বৈতৎ ক্রোধজ্বলিতঃ গারদত্ত উসবাচ—ধিক্ ত্বাং, ন খলু ত্বত্তো দ্বিতীয়ো মূর্খো বর্ত্ততে। যত একমেব শ্লোকং মুদ্রাশতেন ক্রীতবানসি। এবংবিধয়া ধিয়া কথমর্থমুপার্জ্জয়েস্ত্বম্? অত ইতো বাসরান্ন পুনস্ত্বমালয়ং মে প্রবিশেঃ। ইত্যুক্ত্বাসৌ তনয়ং নিকেতনাদপসারয়ামাস। বালকঃ খিন্নমনা দবিষ্ঠং দেশমুপেত্য কস্যচিন্নরপতেরধিকৃতং জনপদমন্ববসৎ। প্রায়েণায়ং কথাপ্রসঙ্গেন "লব্ধব্যমর্থং লভতে হি লোকঃ" ইতি শ্লোকমাবর্ত্তয়দিতি তন্নগরবাসিনো লোকাঃ "লব্ধব্যমর্থং লভতে হি লোকঃ।"ইত্যভিধানেনৈনমাজুহুবুঃ।

---

প্রথমপরীক্ষায়া ব্যাকরণভিন্নস্য দ্বিতীয়পত্রম্।

( ১৮৯৯ )

## প্রশ্নঃ—স্ব-স্বমাতৃভাষয়ানূদ্যতাময়ং সন্দর্ভঃ।

কস্মিংশ্চিন্নগরে চন্দ্রো নাম ভূপতিঃ প্রতিবসতিস্ম। তস্য পুত্রা বানরক্রীড়ারতা বানরযূথং নিত্যমেব অনেকভোজনভক্ষ্যাদিভিঃ পুষ্টিং নয়ন্তিস্ম। অথ বানরযূথাধিপঃ ঔশনশবার্হস্পত্যচাণক্যমতবিৎ তদনুষ্ঠাতা চ তান্ সর্ব্বান্ অধ্যাপয়তিস্ম। অথ তস্মিন্ রাজগৃহে লঘুকুমারবাহনযোগ্যং মেষযূথমস্তি। তন্মধ্যাদেকো জিহ্বালৌল্যাৎ অহর্নিশং নিঃশঙ্কং মহানসে প্রবিশ্য যৎ কিঞ্চিৎ পশ্যতি, তৎ সর্ব্বং ভক্ষয়তি। তঞ্চ সূপকারাঃ যৎ কিঞ্চিৎ কাষ্ঠং মৃন্ময়ং ভাজনং

কাংস্যপাত্রং তাম্রপাত্রং বা অগ্রে পশ্যন্তি তেন তাড়য়ন্তি। সোঽপি বানরযূথপস্তদ্দৃষ্ট্বা ব্যচিন্তয়ৎ—অহো মেষসূপকার-কলহোঽয়ং বানরাণাং ক্ষয়ায় ভবিষ্যতি, যতঃ অন্নাস্বাদলোলুপোঽয়ং মেষঃ, মহাকোপাশ্চ সূপকারাঃ যথাসন্নবস্তুনা প্রহরন্তি। তদ্যদি বস্তুনোঽভাবাৎ কদাচিদুল্মুকেন তাড়য়ন্তি, তদূর্ণাপ্রচুরোঽয়ং মেষঃ স্বল্পেনাপি বহ্নিনা প্রজ্বলিষ্যতি। তদ্দহ্যমানঃ পুনরশ্বকুট্যাং সমীপবর্ত্তিন্যাং প্রবেক্ষ্যতি, সাপি তৃণপ্রাচুর্য্যাৎ জ্বলিষ্যতি, ততোঽশ্বা বহ্নিদাহমবাপ্স্যন্তি। শালিহোত্রেণ পুনরেতদুক্তং যৎ—বানরবসয়া অশ্বানাং বহ্নিদাহঃ প্রশাম্যতি তন্নূনমস্মাকমুপস্থিতো মৃত্যুরিতি।

উত্তরম্—উল্লিখিতপ্রবন্ধস্য বঙ্গভাষয়ানুবাদঃ।

কোন এক নগরে চন্দ্র নামে এক রাজা বাস করিতেন। বানরক্রীড়াসক্ত তদীয় পুত্রগণ বানরগণকে প্রতিদিন প্রচুরতর আহারদানে তাহাদের পুষ্টিসাধন করিত। বানরদলের অধিপতি উশনা, বৃহস্পতি ও চাণক্যের মত অবলম্বন ও তদনুসারে কার্য্যের অনুষ্ঠান করিত এবং বানরগুলিকেও তাহা শিক্ষা দিত। ছোট ছোট বালকদিগের বহনোপযোগী একদল মেষ রাজবাড়ীতে থাকিত। তন্মধ্যে এক লোভী মেষ জিহ্বার লোভে দিবানিশি রন্ধনশালায় নিঃশঙ্কমনে প্রবেশ করিয়া যে কিছু খাদ্য বস্তু দেখিতে পাইত, সেই সমস্ত খাইয়া ফেলিত; পাচকগণ কাষ্ঠ, কিংবা মাটীর, কাঁসার বা তামার যে কোন পাত্র সম্মুখে পাইত, তাহা দ্বারাই সেই মেষকে আঘাত করিত। এই ব্যাপার দেখিয়া সেই বানরদলপতি চিন্তা করিতে

লাগিল,—এই মেষ ও পাচকের বিরোধ বানরদিগের বিনাশের কারণ হইবে। যেহেতু এই মেষ খাদ্যবস্তুর আস্বাদ পাইয়া লোভী হইয়াছে, পাচকগণও ক্রোধভরে যাহা সম্মুখে পায়, তাহাদ্বারাই ইহাকে প্রহার করিতেছে। অতঃপর পাচকেরা যদি প্রহার করিবার উপযোগী অন্য কোন বস্তু না পাইয়া অর্দ্ধদগ্ধ কাষ্ঠদ্বারা এই মেষকে প্রহার করে, তাহা হইলে লোমশ মেষ অত্যল্প অগ্নিসংযোগেও জ্বলিতে থাকিবে এবং নিকটবর্ত্তী অশ্বশালায় প্রবেশ করিবে। অশ্বশালাও তৃণবাহুল্যপ্রযুক্ত জ্বলিয়া উঠিবে, আর অশ্বগণও পুড়িতে থাকিবে। কিন্তু শালিহোত্র ইহা কহিয়াছেন যে, বানরের বসায় অশ্বদিগের অগ্নিদাহ প্রশমিত হয়; অতএব নিশ্চয়ই আমাদিগের মৃত্যু নিকটবর্ত্তী দেখিতছি।

## প্রশ্ন—ক-চিহ্নিতপ্রবন্ধঃ সংস্কৃতেনানূদ্যতাম্।

(ক) রাজার এই অনুকূল বচন শ্রবণ করিয়া রাজ্ঞীর আহ্লাদের আর পরিসীমা রহিল না। তখন তিনি বিনয়াবনতমস্তকে ও সানুরাগ মধুরবচনে কহিলেন—"মহারাজ! আশ্রিত জনের প্রতি অনুকম্পা-প্রদর্শন করা আপনাদের ন্যায় মহাত্মগণের স্বভাবসিদ্ধ ধর্ম্ম। তথাপি এই দাসীর প্রতি আপনার যেরূপ অনুগ্রহ, তাহা ইহার পূর্ব্বজন্মার্জ্জিত কোন সুকৃতিফলেই সঙ্ঘটিত হইয়াছে, সন্দেহ নাই। কিন্তু নাথ! অন্য কথা দূরে থাকুক, আমার এই শরীর মন সমস্তই যখন আপনারই অধিকৃত, তখন আপনার নিকট ভিক্ষা ব্যতীত এ দাসীর ত আর কোন বিষয়েই কর্ত্তৃত্ব নাই"। এই বলিয়া রাজমহিষী প্রাত্য-

হিক নিয়মানুসারে প্রণাম ও স্বামীর চরণরেণু মস্তকে গ্রহণ করিয়া শয্যা ত্যাগ করিলেন; রাজা ও রাজ্ঞীর অসাধারণ পতিভক্তির বিষয় চিন্তা করিতে করিতে অনতিবিলম্বেই শয়ন পরিত্যাগানন্তর প্রাতঃকৃত্যাদি সম্পাদন করিয়া প্রহৃষ্টচিত্তে সভা-মণ্ডপাভিমুখে যাত্রা করিলেন।

## উত্তরম্—উল্লিখিতপ্রবন্ধস্য সংস্কৃতেনানুবাদঃ।

মহিষী মহীপস্তেরিদমনুকূলবচনমাকর্ণ্য নিরবধিপরিতোষা বিনয়া-বনতশিরা সানুরাগমিদং সুমধুরস্বরমবদৎ,—মহারাজ! অনুগতা-সু ভবাদৃশানাং মহামহিম্নামনুকম্পাপ্রকাশো ননু নৈসর্গিকো ধর্ম্মঃ। তথাপীমাং পরিচারিকাং প্রতি ভবতো যথানুগ্রহঃ স এতস্যা জন্মান্তরীণস্য কস্যচিৎ সুকৃতস্য পরিণামেনৈব সংঘটিত ইতি নাস্তি সন্দেহঃ। পরন্তু স্বামিন্! দূরে তাবদাস্তামপরোক্তিঃ, যতো মদীয়মিদং শরীরং মানসঞ্চ নিখিলমেব ভবত এব পরতন্ত্রম্। ততো ভবতোঽন্তিকে ভিক্ষামন্তরেণ দাসীয়ং পুনঃ কস্মৈচিদপি বস্তুনে ন প্রভবতি। নৃপবল্লভা বাচমিমাং নিবেদ্য প্রণম্য চ দৈনিকবিধিনা পতিপদরজঃ শিরসি নিধায় শয়নীয়মত্যজৎ। নরপতিরপি রমণ্যা অসাধারণাং পতিপরায়ণতামনুধ্যায়ন্ অচিরাৎ কৃতশয্যাপরিত্যাগঃ প্রাতঃকৃত্যমনুষ্ঠায় প্রহৃষ্টেন চেতসা সভাসদনমভিপ্রতস্থে।

---

# দ্বিতীয়পরীক্ষা।

( ১৯০২ )

সংস্কৃতদ্বিতীয়পরীক্ষায়া দ্বিতীয়পত্রম্।

**প্রশ্নঃ—স্বস্বমাতৃভাষয়া অনুবাদঃ ক্রিয়তাম্।**

অপক্রান্তে তু নলে গতক্লমা প্রাবুধ্যত বিদর্ভরাজনন্দিনী, অপশ্যন্তী চ পার্শ্বে ভর্ত্তারং সঞ্জাতশঙ্কা ইত্থং বিলপিতুমারেভে। হা নাথ! হা মহারাজ! কিং পরিত্যজ্য মামেকাকিনীং বিজনে বনে পলায়িতোঽসি? হা হতাস্মি—হা জীবিতেশ! হা পত্নীবৎসল! পরিত্রায়স্ব মাং ভীতাং ত্বয়া বিনা অস্মিন্ কান্তারে; হা ধর্ম্মজ্ঞ! হা কারুণিক! কথং সুপ্তামনুব্রতাম্ অনপকারিণীং বিহায় ভার্য্যামন্যত্র পলায়সে? সর্ব্বথা নৃশংসোঽসি সংবৃত্তঃ, যন্মামেবঙ্গতামাবির্ভূয় পুরতো নাশ্বাসয়সি। কথং তথাপি ন প্রতিবচনং? সত্যমেব পলায়িতোঽসি?—হা নাথ! হা নিষধরাজ! নাহমাত্মার্থং কিমপি শোচামি—ফলতু তৎ,যন্মে ভাগ্যে লিখিতং বেধসা: কেবলমিদমেবাহং চিন্তয়ামি, যৎ সায়াহ্নে শ্রান্তঃ ক্ষুৎপিপাসাকুলো বৃক্ষমূলে নিষণ্ণশ্চ মামপশ্যন্ পার্শ্বে কথমিব ত্বং ভবিষ্যসি? কস্তে পানীয়মানেষ্যতি? কস্তে ফলমূলানি আহরিষ্যতি? কস্তে পাদৌ সংবাহয়িষ্যতি? কশ্চ তে শোকং শময়িষ্যতি? ইত্যেবমপরঞ্চ বিলপন্তী মুহুরিতস্ততো দত্তদৃষ্টিরুন্মত্তদর্শনা বনমভিতো ধাবিতুমারেভে, মুহুশ্চৈকত্র নিষসাদ, মুহুর্ম্মুক্তকণ্ঠং চুক্রোশ, মুহুশ্চ মূকেব তূষ্ণীং তস্থৌ, মুহুর্ব্বিচেতনা সংবৃত্তা, মুহুশ্চ কেশানাচ্ছিন্দ্য বক্ষস্তাড়িতবতী, মুহুর্ভীতা বেপতে স্ম, মুহুশ্চাসীমসাহসা সর্ব্বতো বিলোকয়ামাস।

উত্তরম্—উল্লিখিতপ্রবন্ধস্য বঙ্গভাষয়ানুবাদঃ।

নলরাজ চলিয়া গেলে বিগত-শ্রমা বিদর্ভ-রাজ-পুত্রী জাগরিত হইলেন এবং স্বামীকে পার্শ্বে দেখিতে না পাইয়া সভয়ে কাঁদিতে আরম্ভ করিলেন। হা স্বামিন্! হা মহারাজ! আমাকে নির্জ্জন বনপ্রদেশে একাকিনী ফেলিয়া তুমি কি পলায়ন করিলে? হায়, আমি ত মরিলাম; হা প্রাণনাথ, হা বনিতাবল্লভ! এই দুর্গম অরণ্যে তোমাকে বিনা ভয় পাইতেছি, আমাকে রক্ষা কর। হে ধার্ম্মিকপ্রবর! হে দয়াময়! আমি ত তোমার কোন অপকার করি নাই। কেন এই অনুগামিনী নিদ্রিতা পত্নীকে পরিত্যাগ করিয়া স্থানান্তরে পলায়ন করিলে? তুমি একেবারে নিষ্ঠুর হইয়াছ! আমার এইরূপ অবস্থা, তথাপি তুমি আমার সম্মুখে উপস্থিত হইয়া আমাকে আশ্বস্ত করিতেছ না। তথাপি প্রত্যুত্তর নাই কেন? সত্য সত্যই কি তুমি পলাইয়াছ! হে স্বামিন্! হে নিষধাধিপ! আমি নিজের জন্য কিছুই শোক করি না, বিধাতা আমার অদৃষ্টে যাহা লিখিয়াছেন, তাহাই ফলুক। আমি কেবল ইহাই চিন্তা করিতেছি যে, সন্ধ্যাসমাগমে তুমি ক্ষুধা-তৃষ্ণা-কাতর ও পরিশ্রান্ত হইয়া যখন তরুতল আশ্রয় করিবে, তখন তুমি আমাকে নিকটে না দেখিয়া কিরূপে থাকিবে, কে তোমার পানীয় আনয়ন করিবে, কেই বা তোমার আহারীয় ফলমূল সংগ্রহ করিয়া দিবে, কে তোমার পদসেবা করিবে এবং কেই বা তোমার শোকাপনোদন করিবে?

বিদর্ভরাজদুহিতা এইরূপ এবং অন্যপ্রকার বহু বিলাপ করিয়া ক্ষণকাল এদিক্ ওদিক্ দৃষ্টিনিক্ষেপপূর্ব্বক উন্মত্তাবস্থায় কখনও চারিদিকে ছুটাছুটি করিতে লাগিলেন, কখনও একস্থানে উপ-

যেমন, কখনও মুক্তকণ্ঠে রোদন, কখনও বোবার ন্যায় নির্ব্বাক্, কখনও অচৈতন্যা, কখন বা কেশপাশ ছেদনপূর্ব্বক হাত দিয়া বুক চাপড়াইতে লাগিলেন। কখন অত্যন্ত ভয়ে বিহ্বল হইয়া কাঁপিতে লাগিলেন। কখন বা সাহসে নির্ভর করিয়া চারিদিকে খুঁজিতে আরম্ভ করিলেন।

## প্রশ্নঃ—ক-চিহ্নিতপ্রবন্ধঃ সংস্কৃতেনানূদ্যতাম্।

(ক) তৃতীয় দিবস মধ্যাহ্ন সময়ে, লক্ষ্মণ নিতান্ত দীনভাবাপন্নমনে, অযোধ্যায় প্রবেশ করিলেন; এবং সর্ব্বাগ্রে রামচন্দ্রের বাসভবনে গমন করিয়া কৃতাঞ্জলিপুটে তাঁহার সম্মুখদেশে দণ্ডায়মান হইয়া গলদশ্রুলোচনে গদ্‌গদবচনে নিবেদন করিলেন, আর্য্য! দুরাত্মা লক্ষ্মণ আপনার আজ্ঞা প্রতিপালন করিয়া আসিল। রাম অবলোকন ও আকর্ণনমাত্র, "হা প্রেয়সি!" বলিয়া মূর্চ্ছিত ও ভূতলে পতিত হইলেন। লক্ষ্মণ একান্ত শোকভারাক্রান্ত হইয়াও বহুযত্নে তাঁহার চৈতন্য সম্পাদন করিলেন। তখন তিনি কিয়ৎক্ষণ শূন্যনয়নে লক্ষ্মণের মুখ নিরীক্ষণ করিয়া হাহাকার ও অতি দীর্ঘনিশ্বাসভার পরিত্যাগপূর্ব্বক ভাই লক্ষ্মণ! তুমি জানকীরে কোথায় রাখিয়া আসিলে; আমি তাঁহার বিরহে কেমন করিয়া প্রাণ ধারণ করিব, আর যে যাতনা সহ্য হয় না; এই বলিয়া লক্ষ্মণের গলায় ধরিয়া উচ্চৈঃস্বরে রোদন করিতে লাগিলেন। উভয়েই অধৈর্য্য হইয়া কিয়ৎকাল বাষ্পবিসর্জ্জন করিলেন। অনন্তর লক্ষ্মণ অতিকষ্টে স্বীয় শোকাবেগ সংবরণ করিয়া রামের সান্ত্বনার চেষ্টা করিতে লাগিলেন। রাম কিঞ্চিৎ শান্তচিত্ত হইয়া লক্ষ্মণের মুখে সীতাবিলাপান্ত সমস্ত বৃত্তান্ত অবগত হইলেন।

নয়নজলে বক্ষঃস্থল ভাসিয়া গেল; ঘন ঘন নিশ্বাস বহিতে লাগিল; কণ্ঠ রোধ হইয়া তিনি বাক্‌শক্তিরহিত হইয়া রহিলেন এবং পূর্ব্বাপর সমস্ত ব্যাপারের আলোচনা করিতে করিতে, দুঃসহ শোকভার আর সহ্য করিতে না পারিয়া পুনরায় মূর্চ্ছিত হইলেন।

উত্তরম্—উল্লিখিতপ্রবন্ধস্য সংস্কৃতেনানুবাদঃ।

(ক) লক্ষ্মণস্তৃতীয়েঽহ্নি মধ্যন্দিনে নিতরাং বিষণ্ণেন মনসা কোশলরাজধানীং প্রবিশ্য প্রথমতো রামভদ্রস্য বাসসদ্মনি সমুপেত্য পুরতো বদ্ধাঞ্জলিঃ দণ্ডায়মানো বিগলদশ্রুঃ সগদ্‌গদং নিবেদয়ামাস। আর্য্য! পাপাত্মা লক্ষ্মণো ভবত আদেশং প্রতিপাল্য সমাগতঃ। রামঃ পশ্যন্ শৃণ্বংশ্চ 'হা প্রিয়ে' ইত্যুক্ত্বা মোহমাপন্নো ভূমাবপতৎ। সৌমিত্রিরতিমাত্রশোকসংবিগ্নোঽপি যত্নাতিশয়েন তমচেতয়ৎ। স তদানীং কিয়ৎক্ষণমুদাসীননয়নেন লক্ষ্মণমুখং নিরীক্ষ্য হাহাকারপুরঃসরং দীর্ঘং নিশ্বস্য "ভ্রাতর্লক্ষ্মণ! কুত্র ত্বং জনকনন্দিনীং বিসৃজ্য সমাগতোঽসি। কথংকারমহং তদ্‌বিরহেণ প্রাণান্ ধারয়েয়ম্। ন পুনস্তাবদ্‌যাতনামিমাং সোঢ়ুমর্হেয়ম্" এবমুক্ত্বা লক্ষ্মণস্য গলদেশমবলম্ব্য তারতরং রুরোদ। (তদানীং) উভাবেব চ্যুতধৈর্য্যৌ কিয়ন্তং সময়মশ্রু মুমুচতুঃ। ততঃ সৌমিত্রির্মহতা কষ্টেন শোকাবেগং সংবার্য্য রামং সান্ত্বয়িতুমচেষ্টত। রামঃ কথঞ্চিৎ শান্তান্তঃকরণো লক্ষ্মণমুখাৎ সীতারোদনান্তং তাবন্তমেব বৃত্তান্তং বিদিতবান্। নয়ননীরেণ তস্য বক্ষঃস্থলং প্লাবিতমভূৎ। নিশ্বাসানিলো মুহুর্মুহুর্নিরগমৎ। নিরুদ্ধকণ্ঠো রামভদ্রো বাক্‌শক্তিহীনো বভূব। আলোচয়ংশ্চ পূর্ব্বাপরমুদন্তজাতমসৌ দুর্ভরশোকসম্ভারপ্রসরমসহমানঃ পুনরপি মুমূর্চ্ছ।

 


( ১৯০৪ )

ব্যাকরণভিন্নবিষয়াণাং দ্বিতীয় পরীক্ষায়া দ্বিতীয়পত্রম্।

## প্রশ্নঃ—স্ব স্বমাতৃভাষয়ানূদ্যতাময়ং প্রবন্ধঃ।

অনতিদূরমিব গত্বা পবিত্রং প্রশান্তম্ অতিরমণীয়মপরমিব ব্রহ্মলোকমাশ্রমমপশ্যম্। তত্র চ রক্তাশোকতরোরধশ্ছায়ায়ামুপবিষ্টং ধর্ম্মমিব শরীরিণং বিপন্নশরণং ভগবন্তং জাবালিমপশ্যম্। অবলোক্য চাহমচিন্তয়ম্, অহো প্রভাবস্তপসাম্! ইয়মস্য শান্তাপি মূর্ত্তিরুত্তপ্তকনকোজ্জ্বলা সৌদামিনীব চক্ষুষঃ প্রতিহন্তি তেজাংসি। এবংবিধানাং পুণ্যানি নামগ্রহণান্যপি কিং পুনর্দ্দর্শনানি। ধন্যমিদমাশ্রমপদম্, অয়মধিপতির্যত্র। ধন্যাঃ খল্বমী মুনয়ঃ, যদহর্নিশমেনং পুণ্যাঃ কথাঃ শৃণ্বন্তঃ পর্য্যুপাসতে। সরস্বত্যপি ধন্যা, যদস্মিন্ সততমতিপ্রসন্নে নিবসতি রাজহংসীব মানসে। অস্য ভগবতঃ প্রভাবাৎ প্রশান্তবৈরং তপোবনম্। অহো প্রভাবো মহাত্মনাম্! শাশ্বতিকমপহায় বিরোধং শান্তান্তরাত্মানস্তির্য্যঞ্চোঽপি তপোবনবসতিসুখমনুভবন্তি।

ইত্যেবং চিন্তয়ন্তমেব মাং হারীতস্তস্যৈব রক্তাশোকতরোশ্ছায়ায়ামেকদেশে স্থাপয়ামাস। আলোক্য তু মাং তে মুনয়ঃ কুতোঽয়মাসাদিতঃ শুকশিশুঃ ইতি তমপৃচ্ছন্। অসৌ তানব্রবীৎ, অয়ং ময়া স্নাতুমিতোগতেন তরুনীড়নিপতিতঃ স্বল্পাবশেষায়ুরাসাদিতঃ। দুরারোহতয়া চ তস্য বনস্পতের্ন শক্যতে স্বনীড়মারোপয়িতুম্ ইতি জাতদয়েনানীতঃ।

## উত্তরম্—উল্লিখিত প্রবন্ধস্য বঙ্গভাষয়ানুবাদঃ।

কিছুদুর অগ্রসর হইয়াই যেন দ্বিতীয় ব্রহ্মলোকস্বরূপ শান্তি-

য়র পুণ্যাশ্রম দেখিতে পাইলাম। সেখানে রক্ত অশোকতরুর তলে ছায়ায় উপবিষ্ট, সাক্ষাৎ ধর্ম্মের প্রতিমূর্ত্তি, বিপন্নশরণ্য, ভগবান্ জাবালিকে অবলোকন করিয়া ভাবিতে লাগিলাম ··ওঃ, তপস্যার কি প্রভাব! ইহাঁর এই আকৃতি শান্তিময়ী হইয়াও তপ্তকাঞ্চনবৎ সমুজ্জ্বলা এবং বিদ্যুতের ন্যায় চক্ষুর জ্যোতিঃ প্রতিহত করিতেছে। এতাদৃশ মুনিগণের নামোচ্চারণও আত্মাকে পবিত্র করে; সাক্ষাৎকারের আর কথা কি! ধন্য এই আশ্রম, যেথানে ইনি অধিপতিরূপে বিরাজ করিতেছেন। ধন্য এই মুনিবৃন্দ! যেহেতু অহোরাত্র ইহাঁর পবিত্র বাক্য শ্রবণ করত ইহাঁকে উপাসনা করিতেছেন। বাগ্‌দেবীও ধন্যা! মানসসরোবরে রাজহংসীর ন্যায় যিনি এই সর্ব্বদা সুপ্রসন্ন মুনিবরে বিরাজমানা আছেন। ঐশ্বর্য্যসম্পন্ন এই মুনির তপঃপ্রভাবে তপোবন নিরুপদ্রব রক্ষিত হইতেছে। মহাত্মাদিগের কি আশ্চর্য্য প্রভাব! তির্য্যগ্‌গণও স্ব স্ব স্বভাবসিদ্ধ বৈরিভাব পরিত্যাগপূর্ব্বক প্রশান্তচিত্তে তপোবন-বাসজনিত সুখভোগ করিতেছে।

আমি এইরূপ চিন্তা করিতেছি, এমন সময় হারীত আমাকে লইয়া গিয়া সেই রক্তাশোকতরুর ছায়ায় একপাশে রাখিয়া দিলেন। সেই সময় মুনিগণ আমাকে দেখিয়া হারীতকে জিজ্ঞাসা করিলেন,—এই শুকশাবকটি কোথা হইতে আনিয়াছ? হারীত তাঁহাদের নিকট বলিলেন,—আমি আশ্রম হইতে স্নান করিতে গিয়া ইহাকে বৃক্ষশাখাস্থিত কুলায় হইতে ভূপতিত ও মৃতকল্প অবস্থায় পাইয়াছিলাম। সেই বৃক্ষ অতি দুরারোহহেতু ইহাকে আপন বাসায় রাখিয়া দিতে পারি নাই। এজন্য দয়াপরবশ হইয়া ইহাকে লইয়া আসিয়াছি।

প্রশ্নঃ—ক-চিহ্নিতপ্রবন্ধঃ সংস্কৃতেনানূদ্যতাম্।

(ক) শঙ্করের পিতামাতা উভয়েই অতিশয় ধর্ম্মপরায়ণ ছিলেন। এই দরিদ্রদম্পতি প্রৌঢ় বয়স পর্য্যন্ত সন্তানের মুখদর্শনে বঞ্চিত ছিলেন। বহুকাল গ্রাম্য শিবমন্দিরে শিবের আরাধনাকালে শঙ্কর জন্মগ্রহণ করেন। উপনয়নের পূর্ব্বেই তিনি সংস্কৃত ব্যাকরণ ও অভিধান সমাপ্ত করিয়াছিলেন। অষ্টমবর্ষে উপনয়ন হইলেই তিনি বেদ অধ্যয়নে প্রবৃত্ত হন। তিনি গুরুমুখে যাহা শুনিতেন, তাহা কখনও বিস্মৃত হইতেন না। শঙ্কর সমগ্র বেদ অধ্যয়ন করিয়া ষড়্‌দর্শন ও উপনিষদ্ পাঠ করিলেন। কথিত আছে, তাঁহার সংসারে আস্থা ছিল না, তিনি অধ্যয়ন ও শিবোপাসনায় সময়াতিপাত করিতেন। একদা শঙ্কর, মাতার সহিত গ্রামান্তরে যাইতে একটী ক্ষুদ্রনদীর পরপারে যাইবার সময় স্রোতে ভাসিয়া যাইতেছিলেন। একমাত্র পুত্রের জননী তাঁহার গর্ভধারিণী এই ঘটনায় বক্ষে করাঘাত করিয়া রোদন করিতে লাগিলেন। শঙ্কর বলিলেন মাতঃ তুমি যদি বিবাহের পূর্ব্বে আমাকে সন্ন্যাসগ্রহণে অনুমতি কর, তাহা হইলে আমি আত্মরক্ষা করিব। অগত্যা শঙ্করজননী তাহাতে সম্মত হইলেন, শঙ্করও জল হইতে উত্থিত হইয়া গৃহে আসিলেন।

উত্তরম্—ক-চিহ্নিতস্য প্রবন্ধস্য সংস্কৃতেনানুবাদঃ।

(ক) শঙ্করস্য জনকো জননী চ দ্বাবেব নিতরাং ধর্ম্মপরায়ণা-বাস্তাম্। নিঃস্বাবিমৌ দম্পতী প্রৌঢ়বয়ো যাবৎ সন্তানমুখ-বিলোকনবঞ্চিতৌ বহুমনেহসং নগরস্থং মহেশ্বরস্য মন্দিরমাশ্রিত্য

